# BHUGOLE SHIKSHA.

FOR THE VERNACULAR MASTERSHIP, MIDDLE ENGLISH, MIDDLE VERNACULAR AND UPPER PRIMARY EXAMINATIONS.

BY

JOGINDRA NATH HALDER.

# ভুগোল-শিক্ষা।

নর্ম্মাল, মধ্যইংরাজি, মধ্য বাঙ্গালা ও উচ্চপ্রাথমিক ছাত্রবৃত্তি
পরীক্ষার্থীদিগের নিমিত্ত

শ্রীযুক্ত মণিমোহন রায়ের সাহায্যে

শ্রীযোগীন্দ্রনাথ হালদার কর্ত্তৃক
সঙ্কলিত ও প্রকাশিত।

১৩০১। ১৮৯

# উৎসর্গ।



আজন্ম বিশুদ্ধ চরিত্র

অশেষ দয়ার সাগর

সাধারণের পূজ্য

**বঙ্গের অমূল্য রত্ন**

আমার একান্ত আরাধ্য

**ঈশ্বর চন্দ্র বিদ্যাসাগর**

মহোদয়ের পবিত্র নামোদ্দেশে

এই গ্রন্থ

উৎসর্গীকৃত হইল।

# ভূমিকা।

## ভূগোল শিক্ষার উদ্দেশ্য

ইংরাজি রাজভাষা, অধুনা সর্ব্বত্র ইংরাজি শিক্ষা প্রচলিত হইয়াছে, এরূপ স্থলে সকল ভাষার পুস্তক ইংরাজির সহিত মিল রাখিয়া (যত দূর সম্ভব) লেখা উচিত। বাঙ্গালা ভাষায় যে কয় খানি ভূগোল আছে, তাহার মধ্যে শ্রীযুক্ত শশিভূষণ চট্টোপাধ্যায় ও শ্রীযুক্ত তারিণী চরণ চট্টোপাধ্যায় প্রণীত ভূগোল কয় খানি উৎকৃষ্ট। কিন্তু কোন খানি আমার মতের সহিত সম্পূর্ণ ঐক্য নাথাকায় ভূগোল শিক্ষাকে, যত দূর সম্ভব ইংরাজির সহিত মিল রাখিয়া লিখিয়াছি।

## পাঠার্থীদিগের প্রতি উপদেশ

নদী, হ্রদ ইত্যাদির প্রথমে, ১২টী, ১৮টী ইত্যাদি লিখিত হইয়াছে; তাহার কারণ, যে যে মহাদেশের বিবরণে উহা লিখিত হইয়াছে, সেই সেই মহাদেশের মধ্যে ঐ গুলিই প্রধান।

## কৃতজ্ঞতা স্বীকার।

ক্রমাগত সাত বৎসর পরিশ্রম ও অনুসন্ধানের পর ভূগোল শিক্ষা প্রকাশিত হইল। ইংরাজি হইতে সঙ্কলন না করিয়া ভূগোল লেখা একান্ত অসম্ভব। আমি প্রধানতঃ David sons & Co's. Geography অবলম্বন করিয়া এই খানি লিখিয়াছি, তদ্ভিন্ন বাঙ্গালায় ও ইংরাজি ভাষায় লিখিত ক্ষুদ্র বৃহৎ প্রায় ৩০।৩৫ খানি পুস্তকের সাহায্য গ্রহণ করিয়াছি। যে সকল পুস্তকাদির সাহায্য গৃহীত হইয়াছে তাহাদের কয়েক খানির নাম,—ভূগোল প্রকাশ, ভূগোল বিবরণ, ভূগোল সূত্র, ভূগোল বিদ্যাসার, ভূগোল সার, খগোল, গোলকের উপযোগীতা, প্রাকৃতিক ভূগোল David sons' Geography, C. B. Clark's Geography, Papular Geography, Block mann's Geography ইত্যাদি পুস্তক, কয়েক খানি ইংরাজি ও বাঙ্গালা মানচিত্র ও ভূচিত্রাবলী, বামাবোধিনী, ভারতী, অনুসন্ধান, সময়, বঙ্গবাসী, নবযুগ, সাহিত্য, সহচর, India, States man, Indian mirror, Bengali প্রভৃতি বহুতর সাপ্তাহিক ও সাময়িক পত্রিকা। উপরি উক্ত পুস্তকাদির, প্রণেতা, প্রকাশক, সম্পাদক প্রভৃতির নিকট আমি চির কৃতজ্ঞ রহিলাম। তদ্ভিন্ন আমার পরমারাধ্য ভক্তি ভাজন শিক্ষক শ্রীযুক্ত ষষ্ঠীবর বিশ্বাস বি, এ, শ্রীযুক্ত

সুরাজ মোহন রায় বি, এ, শ্রীযুক্ত উদ্ধব চন্দ্র দাস এবং বসীরহাট মহাকুমার ভূতপূর্ব্ব স্কুল সব ইনস্পেক্টর শ্রীযুক্ত বাবু কৃষ্ণচন্দ্র বন্দ্যোপাধ্যায় এবং বহরমপুরের স্কুল সমূহের ডেপুটী ইনস্পেক্টর শ্রীযুক্ত বাবু ফণীভূষণ বসু এম, এ, প্রভৃতি মহোদয় দিগের নিকট আমি অনেক উপদেশ পাইয়াছি, এ কারণ তাঁহাদের নিকট চিরকৃতজ্ঞ রহিলাম।

এ স্থলে আর একটী কথা বলা আবশ্যক—ভূগোলশিক্ষা সঙ্কলনে আমার পরম বন্ধু শ্রীযুক্ত বাবু মন্মথ নাথ দাস, শ্রীযুক্ত হৃদয়কৃষ্ণ চন্দ্র এবং সহোদর শ্রীমান শশিভূষণ হালদার যথেষ্ট সাহায্য করিয়াছেন।

ভূগোল শিক্ষা পাঠে যদি বালকগণের কথঞ্চিৎ উপকার দর্শে, তবে শ্রম সফল জ্ঞান করিব। শিক্ষা বিভাগের কর্ত্তৃপক্ষগণের কৃপাদৃষ্টি একান্ত প্রার্থনীয়।

১০ই আশ্বিন, ১৩০১।
২৩ মুক্তারাম বাবুর ষ্ট্রীট,
কলিকাতা।

বিনীত
গ্রন্থকার।

—০—

# সূচীপত্র।

# শুদ্ধিপত্র।

| পৃষ্ঠা | পংক্তি | | শুদ্ধ |
|---|---|---|---|
| ২ | ৭ | জাহাজ | জাহাজকে |
| ২ | ২৩ | ঘুরিতে | ঘুরিতে ঘুরিতে |
| ৭ | ৭ | প্রশস্ত | অপ্রশস্ত |
| ৮ | ৫ | ডেণ্টা | ডেণ্টা— |
| ১৩ | ৯ | দউ. আমেরিকা | উ. আমেরিকা |
| ১৩ | ১০ | . আমেরিকা | দ. আমেরিকা |
| ১৫ | ২৩ | অপরিষ্কত | অপরিষ্কৃত |
| ১৮ | ১৫ | ভাগে | ভাগ |
| ১৯ | ৯ | Calichuveskja | Clichuveskja |
| ২২ | ১১ | চীনেটিন | চীনে টিন, |
| ৩৯ | ১৪ | ১৩ | ১৮ |
| ৪৬ | ১৬ | দুই | দুই বর্গমাইল |
| ৮৫ | ২৩ | সেণ্টসিটস বর্গ | সেণ্টপিটস বর্গ |
| ১৪১ | ১৩ | | টি.নি |







শাস্ত্র পাঠ করিলে ভূপৃষ্ঠের বিষয় সম্যক প্রকার জ্ঞাত হওয়া যায়, তাহার নাম ভূগোল শাস্ত্র। ভূগোল শাস্ত্র ত্রিবিধ, যথা, লৌকিক বা রাজনীতিক বা ব্যবহারিক ভূগোল, গণিত ভূগোল ও প্রাকৃতিক ভূগোল।

জীবগণ যাহার উপর বাস করিতেছে এবং নদী, হ্রদ, পর্ব্বত ও সুদৃশ্য বৃক্ষরাজি যাহার উপর শোভা পাইতেছে, অথবা প্রত্যেক বস্তু যাহার উপর অবস্থিত আছে, তাহার নাম পৃথিবী।

পৃথিবীর আকার গোল, কিন্তু সম্পূর্ণ গোল নহে। কমলালেবুর উপরি ও নিম্ন ভাগের ন্যায় পৃথিবীর উত্তর ও দক্ষিণ প্রান্তে কিঞ্চিৎ চাপা।

## পৃথিবীর গোলত্বের প্রমাণ।



১। সর্ব্বাগ্রে (১৫১৮) মাগালায়েন্স, তৎপরে ড্রেক, কুক, আন্‌সন্‌ প্রভৃতি নাবিকবর্গ জাহাজে চড়িয়া প্রথমতঃ যে স্থান হইতে যাত্রা করিয়াছিলেন, দিক পরিবর্ত্তন না করিয়া কিছু দিন পরে সমস্ত পৃথিবী প্রদক্ষিণ করিয়া পুনর্ব্বার সেই স্থানে উপনীত হন। যদি পৃথিবী গোলাকার না হইয়া অন্য কোন আকার বিশিষ্ট হইত, তবে নাবিকেরা কখনই উক্ত প্রকারে উক্ত স্থানে পুনরায় উপনীত হইতে পারিতেন না।

২। যখন কোন জাহাজ দূর হইতে তীরে আসিতে দেখা যায়, তখন সর্ব্বাগ্রে তাহার মাস্তুল দেখিতে পাওয়া যায়, ক্রমে যতই নিকটবর্ত্তী হয়, ততই ঐ জাহাজের অন্যান্য অংশ দৃষ্ট হয়। এইরূপ যখন কোন জাহাজ কোন স্থান হইতে অন্য স্থানে যায়, তখন প্রথমে তাহার অধোভাগ, তৎপরে ক্রমে ক্রমে ঐ জাহাজের সমুদয় অংশ দৃষ্টি পথের বহির্ভূত হয়। যদি পৃথিবী চতুষ্কোণ বা সমতল হইত, তবে কখনই ঐরূপ হইত না।

৩। যখন চন্দ্র গ্রহণ হয়, তখন পৃথিবীর ছায়া চন্দ্রের উপর পড়ে, সেই ছায়া গোল দেখায়; পৃথিবী গোল না হইলে কখনই তাহার ছায়া গোল হইত না।

৪। যদি পৃথিবী গোলাকার না হইয়া সমতল হইত, তবে পৃথিবীর সর্ব্বত্রই এক সময়ে সূর্য্য কিরণ পতিত হইত, সুতরাং সূর্য্যোদয় ও সূর্য্যাস্ত সর্ব্বত্র এক সময়ে হইত। গোল বলিয়াই ভিন্ন ভিন্ন সময়ে ভিন্ন ভিন্ন স্থানে সূর্য্যোদয় ও সূর্য্যাস্ত হইয়া থাকে।

পৃথিবীর ব্যাস প্রায় ৭৯৫০ মাইল; পরিধি প্রায় ২৫০০০ মাইল। ইহার গতি দুই প্রকার, আহ্নিক ও বার্ষিক। এক অহোরাত্র বা ২৪ ঘণ্টায় আপনার অবয়ব একবার আবর্ত্তনকে আহ্নিক গতি কহে। পৃথিবী আপন অক্ষে ঘুরিতে ৩৬৫ দিন ৬ ঘণ্টা ৯ মিনিট ১০ সেকেণ্ডে একবার সূর্য্য মণ্ডলকে প্রদক্ষিণ করে, ইহার নাম বার্ষিক গতি। আহ্নিক গতি দ্বারা দিবারাত্রি ও বার্ষিক গতি দ্বারা, শীত, গ্রীষ্ম, বর্ষা প্রভৃতি ঋতু ভেদ হয়।

পৃথিবী আপন অক্ষে পশ্চিম হইতে পূর্ব্বাভিমুখে নিয়ত মৃদুভাবে ঘূর্ণ্যমান হইতেছে।

## জ্যোতিষ্ক।

সূর্য্যের ব্যাস ৮ লক্ষ ৫০ হাজার মাইল। ইহা পৃথিবী অপেক্ষা ১৪ লক্ষ গুণ বড়। সূর্য্য ২৫ দিনে আপন অক্ষের চতুর্দ্দিকে একবার আপন অবয়ব আবর্ত্তন করে। সৌর জগতে কত গ্রহ ও উপগ্রহ আছে তাহা এ পর্য্যন্ত নির্ণীত হয় নাই। তবে, এ পর্য্যন্ত ২৫৫টী গ্রহ আবিষ্কৃত হইয়াছে, তাহার মধ্যে বল্কান, বুধ, শুক্র, পৃথিবী, মঙ্গল, বৃহস্পতি, শনি, হর্শেল, নেপচুন এই নয়টী প্রধান। এতদ্ভিন্ন সিরিজ, পালাস, জুনো, বেষ্টা, প্রভৃতি প্রায় ১৯৫টী গ্রহ মঙ্গল, বুধ ও বৃহস্পতির ভ্রমণ পথের মধ্যে অবস্থিত থাকিয়া নিয়ত সূর্য্য মণ্ডল পরিভ্রমণ করিতেছে। চন্দ্র পৃথিবীর একমাত্র উপগ্রহ. উহা পৃথিবী হইতে ২৩৭০০০ মাইল দূরে আছে। এতদ্ভিন্ন অনেক উপগ্রহ আছে। আলোক প্রতি সেকেণ্ডে ১৯২০০০ মাইল পথ গমন করে। জ্যোতির্ব্বিদ পণ্ডিতেরা কহিয়া থাকেন যে, অনেক নক্ষত্র আছে, যাহাদের আলোক পৃথিবীতে আসিতে দশ লক্ষ বৎসর অতীত হইয়া যায়, ধ্রুব নক্ষত্রের আলোক ৩১ বৎসরে পৃথিবীতে পৌঁছে। গ্রহগণের আলোক স্থির এবং নক্ষত্রগণের আলোক চঞ্চল বলিয়া আমরা অনায়াসে গ্রহ ও নক্ষত্র চিনিয়া লইতে পারি



## গোলক

মৃত্তিকা বা কাষ্ঠ নির্ম্মিত ভূমণ্ডলের প্রতিকৃতির নাম গোলক। উহা ৩৬০ সমান ভাগে বিভক্ত। ঐ বিভাগ জানিবার জন্য উহার পৃষ্টদেশে কতকগুলি কল্পিত রেখাও আছে।

## ভূগোলক।

পরিমাণ বিশিষ্ট ভূখণ্ডের প্রতিকৃতিকে মানচিত্র বলে। মানচিত্রের উপরিভাগ উত্তর, নিম্নভাগ দক্ষিণ, ডানদিক পূর্ব্ব ও বামদিক পশ্চিম।




মেরুদণ্ড বা ধ্রুবব্যাস—কেন্দ্র ভেদ করিয়া যে সরল রেখা পৃথিবীর উত্তর ও দক্ষিণ প্রান্ত স্পর্শ করিয়াছে, তাহার নাম মেরুদণ্ড বা ধ্রুব ব্যাস। মেরুদণ্ডের উত্তর প্রান্তকে সুমেরু বা উত্তর মেরু এবং দক্ষিণ প্রান্তকে কুমেরু বা দক্ষিণ মেরু কহে।

বিষুবরেখা বা নিরক্ষবৃত্ত—উত্তর ও দক্ষিণ মেরু হইতে সমদূরবর্ত্তী পূর্ব্ব পশ্চিমে পৃথিবীর চতুর্দ্দিকে বেষ্টিত গোলাকার রেখার নাম বিষুবরেখা বা নিরক্ষবৃত্ত। এই বৃত্ত দ্বারা পৃথিবী দুই অংশে বিভক্ত। নিরক্ষবৃত্ত ৩৬০ সমান ভাগে বিভক্ত, উহার এক এক ভাগকে অংশ বা ডিগ্রি কহে। মেরুদ্বয় নিরক্ষ বৃত্ত হইতে ৯০ অংশ অন্তর।

অয়নান্ত বৃত্ত—বিষুবরেখা হইতে প্রায় ২৩½ ডিগ্রি (২৩ ডি, ২৮ মি) উত্তর উহার সহিত সমান্তর পূর্ব্ব পশ্চিম ব্যাপী যে বৃত্ত কল্পিত হয়, তাহার নাম কর্কট ক্রান্তি বা উত্তরায়নন্ত বৃত্ত এবং

বিষুবরেখা হইতে প্রায় ২৩½ ডিগ্রি দক্ষিণ উহার সহিত সমান্তর পূর্ব্ব পশ্চিম ব্যাপী যে বৃত্ত কল্পিত হয়, তাহার নাম মকরক্রান্তি বা দক্ষিণায়নন্ত বৃত্ত।

মেরুমণ্ডল বা মেরুবৃত্ত—সুমেরু হইতে প্রায় ২৩½ ডিগ্রি দক্ষিণে নিরক্ষের সহিত সমান্তর যে বৃত্ত কল্পিত হয়, তাহার নাম সুমেরু মণ্ডল বা সুমেরুবৃত্ত, আর কুমেরু হইতে ২৩½ অংশ উত্তর ঐরূপ যে বৃত্ত কল্পিত হয়, তাহার নাম কুমেরুমণ্ডল বা কুমেরু বৃত্ত।

অক্ষরেখা—বিষুবরেখা হইতে সমান্তর ও উহা হইতে ক্রমশঃ দশ দশ অংশ অন্তরে যে কতকগুলি ক্রমশঃ ক্ষুদ্র বৃত্ত কল্পিত হয়, তাহার নাম অক্ষরেখা।

দ্রাঘিমা—পৃথিবী পৃষ্ঠে নিরক্ষ রেখাকে লম্বভাবে ছেদ করিয়া কতকগুলি অর্দ্ধবৃত্ত কল্পনা করা যায়, ইহাদের নাম দ্রাঘিমা।

মধ্যন্দিন বা মেরিডিয়ান রেখা—যে কল্পিত বৃহৎ রেখা এক নির্দ্দিষ্ট স্থানের উপর দিয়া উভয় মেরুভেদ করিয়া গিয়াছে, তাহার নাম মধ্যন্দিন বা মেরিডিয়ান রেখা।

ক্রান্তিবৃত্ত—একটি বৃহদাকার বৃত্ত পৃথিবী বেষ্টন করিয়া নিরক্ষের মধ্য দিয়া তির্য্যগভাবে উত্তর ও দক্ষিণ অয়নান্ত বৃত্তের সহিত সংলগ্ন আছে, উহার নাম রবিমার্গ বা ক্রান্তিবৃত্ত।

দুই অয়নান্ত বৃত্তের মধ্যস্থিত স্থানকে গ্রীষ্মমণ্ডল বা উষ্ণমণ্ডল কহে কর্কটক্রান্তি ও সুমেরু বৃত্তের মধ্যবর্ত্তী ভূভাগ উত্তর নাতিশীতোষ্ণমণ্ডল। এবং মকর ক্রান্তি ও কুমেরু বৃত্তের মধ্যবর্ত্তী ভূভাগ দক্ষিণ নাতিশীতোষ্ণ মণ্ডল। সুমেরু হইতে সুমেরুবৃত্ত পর্য্যন্ত বিস্তৃত ভূভাগকে উত্তর হিমমণ্ডল এবং কুমেরু হইতে কুমেরুবৃত্ত পর্য্যন্ত আয়ুত ভূভাগকে দক্ষিণ হিমমণ্ডল কহে।

## ভূগোলক

পরিমাণ বিশিষ্ট ভূখণ্ডের প্রতিকৃতিকে মানচিত্র বলে। মানচিত্রের উপরিভাগ উত্তর, নিম্নভাগ দক্ষিণ, ডানদিক পূর্ব্ব ও বামদিক পশ্চিম।




মেরুদণ্ড বা ধ্রুবব্যাস—কেন্দ্র ভেদ করিয়া যে সরল রেখা পৃথিবীর উত্তর ও দক্ষিণ প্রান্ত স্পর্শ করিয়াছে, তাহার নাম মেরুদণ্ড বা ধ্রুব ব্যাস। মেরুদণ্ডের উত্তর প্রান্তকে সুমেরু বা উত্তর মেরু এবং দক্ষিণ প্রান্তকে কুমেরু বা দক্ষিণ মেরু কহে।

বিষুবরেখা বা নিরক্ষবৃত্ত—উত্তর ও দক্ষিণ মেরু হইতে সমদূরবর্ত্তী পূর্ব্ব পশ্চিমে পৃথিবীর চতুর্দ্দিকে বেষ্টিত গোলাকার রেখার নাম বিষুবরেখা বা নিরক্ষবৃত্ত। এই বৃত্ত দ্বারা পৃথিবী দুই অংশে বিভক্ত। নিরক্ষবৃত্ত ৩৬০ সমান ভাগে বিভক্ত, উহার এক এক ভাগকে অংশ বা ডিগ্রি কহে। মেরুদ্বয় নিরক্ষ বৃত্ত হইতে ৯০ অংশ অন্তর।

অয়নান্ত বৃত্ত—বিষুবরেখা হইতে প্রায় ২৩½ ডিগ্রি (২৩ ডি, ২৮ মি) উত্তর উহার সহিত সমান্তর পূর্ব্ব পশ্চিম ব্যাপী যে বৃত্ত কল্পিত হয়, তাহার নাম কর্কট ক্রান্তি বা উত্তরায়নন্ত বৃত্ত এবং

বিষুবরেখা হইতে প্রায় ২৩½ ডিগ্রি দক্ষিণ উহার সহিত সমান্তর পূর্ব্ব পশ্চিম ব্যাপী যে বৃত্ত কল্পিত হয়, তাহার নাম মকরক্রান্তি বা দক্ষিণায়নন্ত বৃত্ত।

মেরুমণ্ডল বা মেরুবৃত্ত—সুমেরু হইতে প্রায় ২৩½ ডিগ্রি দক্ষিণে নিরক্ষের সহিত সমান্তর যে বৃত্ত কল্পিত হয়, তাহার নাম সুমেরু মণ্ডল বা সুমেরুবৃত্ত, আর কুমেরু হইতে ২৩½ অংশ উত্তর ঐরূপ যে বৃত্ত কল্পিত হয়, তাহার নাম কুমেরুমণ্ডল বা কুমেরু বৃত্ত।

অক্ষরেখা—বিষুবরেখা হইতে সমান্তর ও উহা হইতে ক্রমশঃ দশ দশ অংশ অন্তরে যে কতকগুলি ক্রমশঃ ক্ষুদ্র বৃত্ত কল্পিত হয়, তাহার নাম অক্ষরেখা।

দ্রাঘিমা—পৃথিবী পৃষ্ঠে নিরক্ষ রেখাকে লম্বভাবে ছেদ করিয়া কতকগুলি অর্দ্ধবৃত্ত কল্পনা করা যায়, ইহাদের নাম দ্রাঘিমা।

মধ্যন্দিন বা মেরিডিয়ান রেখা—যে কল্পিত বৃহৎ রেখা এক নির্দ্দিষ্ট স্থানের উপর দিয়া উভয় মেরুভেদ করিয়া গিয়াছে, তাহার নাম মধ্যন্দিন বা মেরিডিয়ান রেখা।

ক্রান্তিবৃত্ত—একটি বৃহদাকার বৃত্ত পৃথিবী বেষ্টন করিয়া নিরক্ষের মধ্য দিয়া তির্য্যগভাবে উত্তর ও দক্ষিণ অয়নান্ত বৃত্তের সহিত সংলগ্ন আছে, উহার নাম রবিমার্গ বা ক্রান্তিবৃত্ত।

দুই অয়নান্দ বৃত্তের মধ্যস্থিত স্থানকে গ্রীষ্মমণ্ডল বা উষ্ণমণ্ডল কহে। কর্কটক্রান্তি ও সুমেরু বৃত্তের মধ্যবর্ত্তী ভূভাগ উত্তর নাতিশীতোষ্ণমণ্ডল। এবং মকর ক্রান্তি ও কুমেরু বৃত্তের মধ্যবর্ত্তী ভূভাগ দক্ষিণ নাতিশীতোষ্ণ মণ্ডল। সুমেরু হইতে সুমেরুবৃত্ত পর্য্যন্ত বিস্তৃত ভূভাগকে উত্তর হিমমণ্ডল এবং কুমেরু হইতে কুমেরুবৃত্ত পর্য্যন্ত আয়ত ভূভাগকে দক্ষিণ হিমমণ্ডল কহে।

## পৃথিবীর প্রাকৃতিক বিভাগ।

### ( জল ও স্থলের বিবরণ। )



পরীক্ষা দ্বারা স্থির হইয়াছে যে, ভূপৃষ্ঠের প্রায় বার আনা বা ৩ ভাগ জল এবং চারি আনা বা সিকি (১ ভাগ) স্থল।

যে প্রকাণ্ড জলরাশি পৃথিবীকে বেষ্টন করিয়াছে, তাহার নাম মহাসাগর। মহাসাগরের পরিমাণ ফল প্রায় ১৪ কোটী ৪৩ লক্ষ বর্গ মাইল ও স্থল ভাগের পরিমাণ প্রায় ৫ কোটী ৪৭ লক্ষ বর্গ মাইল।

মহাসমুদ্র একমাত্র জলরাশি। মধ্যে মধ্যে ভূমিখণ্ড থাকাতে সুবিধার জন্য লোকে ভিন্ন ভিন্ন নাম দিয়াছেন। মহাসাগর সর্ব্বশুদ্ধ পাঁচটী। (১) আটলাণ্টিক মহাসাগর, (২) প্রশান্ত (প্যাসিফিক) মহাসাগর* (৩) ভারত (ইণ্ডিয়ান) মহাসাগর, (৪) উত্তর (আর্কটিক) মহাসাগর, এবং (৫) দক্ষিণ (আণ্টার্টিক) মহাসাগর। প্রশান্ত মহাসাগর সর্ব্বাপেক্ষা বৃহৎ এবং উত্তর মহাসাগর সর্ব্বাপেক্ষা ক্ষুদ্র।

পৃথিবীর জলভাগ নানা অংশে বিভক্ত যথা;—মহাসাগর, সাগর, উপসাগর, প্রণালী, হ্রদ, নদী ইত্যাদি।

* ম্যাগালায়েন্স নামক পর্টুগীজ বণিক প্রশান্ত মূর্ত্তি দর্শনে উক্ত সাগরের নাম প্রশান্ত মহাসাগর রাখিয়াছেন।

মহাসাগর—যে লবণময় জলরাশি পৃথিবীকে বেষ্টন করিয়া আছে, তাহার নাম মহাসাগর। যথা, প্রশান্ত।

সাগর—মহাসাগরাপেক্ষা ক্ষুদ্র লবণময় জলভাগকে সাগর বলে। যথা চীন সাগর।

উপসাগর—যে জল ভাগের প্রায় চারি দিকে স্থল তাহাকে উপসাগর কহে। যথা, পারস্য, বিস্কে।

প্রণালী—যে প্রশস্ত জল ভাগ দুই বৃহৎ জল ভাগকে সংযুক্ত করে তাহার নাম প্রণালী। যথা, বেরিং প্রণালী।

হ্রদ—যে স্বাভাবিক জল ভাগের চারি দিকে স্থল তাহার নাম হ্রদ। আরাল, সুপিরিয়র।

নদী—যে জল পর্ব্বত, হ্রদ বা প্রস্রবণ প্রভৃতি হইতে বহির্গত হইয়া নানাদেশ ও জনপদের উপর দিয়া প্রবাহিত হইয়া সাগরাদিতে পতিত হয়, তাহাকে নদী কহে। যথা, গঙ্গা, নীল ইত্যাদি।

উপনদী—যে নদী পর্ব্বতাদি হইতে নির্গত হইয়া অন্য কোন নদীতে আসিয়া মিলিত হয়, তাহার নাম উপনদী। যথা, শোণ, বাঘমতী।

শাখানদী—যে নদী অন্য কোন নদী হইতে আসিয়া সমুদ্রাদিতে পতিত হয়, তাহার নাম শাখানদী।

নদীখাত—যে পয়ঃপ্রণালীর মধ্যে নদীর জল স্রোতের আকারে থাকে, তাহাকে নদীখাত কহে।

নদী সঙ্গম—উভয় নদীর সম্মিলনকে নদী সঙ্গম কহে।

অববাহিকা (বেসিন)—যে যে প্রদেশের জল কোন নদীতে আসিয়া পড়ে, তৎসমুদয়কে উহার অববাহিকা কহে।

জলাঙ্ক—যে উচ্চ ভূমিখণ্ড এক অববাহিকা হইতে অন্য এক

অববাহিকাকে পৃথক করে, তাহার নাম জলাঙ্ক বা ওয়াটার শেড্ (Water chied)।

জলপ্রপাত—নদীর জল উচ্চ হইতে নিম্নে পড়িলে জলপ্রপাত হয়।

△ দ্বীপ (ব দ্বীপ) বা ডেল্টা নদীর শেষ মুখের মধ্যস্থ ত্রিকোণাকার ভূমিকে △ দ্বীপ বা ডেল্টা কহে। Greek letter △ (Delta)

জলভাগের ন্যায় স্থলভাগও নানা অংশে বিভক্ত হইয়াছে। যথা—মহাদেশ, দেশ, দ্বীপ, উপদ্বীপ, অন্তরীপ, পর্ব্বত, উপত্যকা ভূমি, মরুভূমি ইত্যাদি।

মহাদেশ—যে বিস্তীর্ণ ভূখণ্ডে বহুদেশ আছে, তাহার নাম মহাদেশ। যথা, ইয়ুরোপ, এসিয়া।

দেশ—মহাদেশের এক একটি অংশকে এক একটি দেশ কহে। যথা, ভারতবর্ষ, পারস্য। দেশের রাজা বা রাজপ্রতিনিধি বা প্রধান প্রধান কর্ম্মচারী যে স্থানে অবস্থিতি করেন, তাহাকে ঐ দেশের রাজধানী কহে। যথা, কলিকাতা, ভারতবর্ষে ইংরাজদিগের রাজধানী। দেশের এক একটি অংশকে প্রদেশ কহে। যথা, মহীশূর, হায়দ্রাবাদ প্রভৃতি। প্রত্যেক প্রদেশান্তর্গত বহু নগর, গ্রাম, উপগ্রাম আছে।

দ্বীপ—চারিদিকে জল বেষ্টিত ভূখণ্ডকে দ্বীপ কহে। ইংলণ্ড, অষ্ট্রেলিয়া, সিংহল প্রভৃতি। কতকগুলি দ্বীপ একত্র থাকিলে তাহাকে দ্বীপপুঞ্জ কহে। যথা, আণ্ডামানপুঞ্জ।

উপদ্বীপ (প্রায় দ্বীপ)—যে ভূমি ভাগের প্রায় তিন দিকে জল তাহার নাম উপদ্বীপ। যথা, নরওয়ে, সুইডেন, ইটালি ইত্যাদি।

ডেন্মার্ক ও ইয়ুকেটান ভিন্ন প্রায় সমস্ত উপদ্বীপ দক্ষিণাভিমুখে বিস্তৃত, কেবল ঐ দুইটী উত্তরাভিমুখে বিস্তৃত।

অন্তরীপ—যে ভূমি খণ্ড ক্রমশঃ সূক্ষ্ম হইয়া সাগরে প্রবেশ, করিয়াছে, তাহার অগ্রভাগের (নাসিকার) নাম অন্তরীপ। যথা উত্তমাশা অন্তরীপ, কুমারিকা অন্তরীপ।

যোজক—যে অপ্রশস্ত ভূমি খণ্ড অন্য দুই বৃহৎ ভূমি খণ্ডকে সংযুক্ত করে; তাহার নাম যোজক। যথা, পানামা, সুয়েজ।

উপকূল—সাগর তীরবর্ত্তী ভূমিকে উপকূল কহে। যথা, চোরমণ্ডল উপকূল, মলবর উপকূল।

বন্দর—যে স্থান নদী ও সমুদ্র তীরবর্ত্তী অথচ বাণিজ্যের সুবিধাজনক, তাহার নাম বন্দর।

পর্ব্বত—পৃথিবীর পৃষ্ঠে যে অত্যুচ্চ প্রস্তরময় স্থান, তাহার নাম পর্ব্বত। যথা হিমালয়, আণ্ডিজ। পর্ব্বতের চূড়াকে, তাহার শিখর কহে। ক্ষুদ্র ক্ষুদ্র পর্ব্বতের নাম পাহাড়। যথা, পরেশনাথ পাহাড়। অনেকগুলি পর্ব্বত শ্রেণীবদ্ধ (শৃঙ্খলাবদ্ধ) হইয়া বহুদূর বিস্তৃত হইলে, তাহাকে পর্ব্বত শ্রেণী কহে। যথা, আল্পশ্রেণী। যে পর্ব্বতের শিখরদেশ হইতে মধ্যে মধ্যে ধূম, অগ্নিশিখা, ভস্ম, ধাতুনিস্রব, দ্রবধাতু প্রভৃতি প্রবল বেগে বহির্গত হইয়া নিকটস্থ গ্রাম সকল ধ্বংশ করে, তাহার নাম আগ্নেয় পর্ব্বত।

পৃথিবীতে সর্ব্বশুদ্ধ ১৭৭টী আগ্নেয় পর্ব্বত আছে, তন্মধ্যে এসিয়ার ১টী ইউরোপের ৩টী, উত্তর আমেরিকার ২টী, দক্ষিণ আমেরিকার ৩টী ও আফ্রিকার ১০টী প্রধান।

উপত্যকা ভূমি—দুই পর্ব্বতের মধ্যবর্ত্তী বিস্তীর্ণ স্থানকে উপত্যকাভূমি কহে।

গিরিবর্ত্ম—দুই পর্ব্বতের মধ্যবর্ত্তী সঙ্কীর্ণ পথকে গিরিবর্ত্ম, গিরিপথ, ঘাট, গিরিসঙ্কট বা পাশ কহে। যথা, খাইবার পাশ।

মালভূমি—যে ভূভাগ অপেক্ষাকৃত উচ্চ তাহাকে মালভূমি কহে।

মরুভূমি ও ওয়েসিস—যে বৃক্ষ লতাদি শূন্য প্রশস্ত ভূমিভাগ রাশি রাশি প্রস্তর, বালুকা ও কঙ্করে পরিপূর্ণ, তাহার নাম মরুভূমি যথা, সাহারা, গোবি। মরুভূমি মধ্যস্থ উর্ব্বরা ভূমিখণ্ডকে ওয়েসিস্ বা মারব দ্বীপ কহে।

সমতল ভূমি—যে ভূভাগ অনুচ্চ ও যাহাতে পর্ব্বতাদি নাই, তাহার নাম সমতল ভূমি।

---

## মনুষ্য।

জীবের মধ্যে মনুষ্য সর্ব্বপ্রধান। মনুষ্য প্রধানতঃ চারি প্রকার যথা, ককেশীয়, মঙ্গোলিয়, নিগ্রো ও তদ্ভিন্ন অবান্তর জাতি।

১। ককেশীয়—ইহারা দুই প্রধান ভাগে বিভক্ত। যথা, আর্য্য ও সেমেটিক। ইহারা দেখিতে সুন্দর ও সুশ্রী। এসিয়ার দক্ষিণ পশ্চিম, আফ্রিকার উত্তর ও উত্তর পূর্ব্ব, ইয়ূরোপের প্রায় সর্ব্বাংশে এই জাতির বাস।

২। মঙ্গোলিয়—ইহাদের বর্ণ পীত বা তামা সদৃশ। এসিয়ার সমগ্র মধ্যভাগ এবং পূর্ব্ব ও পশ্চিম মহাদ্বীপ ও উভয় মহাসাগর সন্নিহিত প্রদেশে এই জাতির বাস।

৩। নিগ্রো—ইহারা অলস ও পশুবৎ। কেবল আফ্রিকার উত্তর ভাগের নিগ্রোরা অপেক্ষাকৃত সভ্য। আফ্রিকার দক্ষিণাংশে ও আমেরিকার অধিকাংশ স্থানে এই জাতির বাস।

৪। অবান্তর জাতি—মালয়, আদিম আমেরিকান প্রভৃতি অবান্তর জাতি। আমেরিকার আদিম নিবাসী ও অষ্ট্রেলিয়া প্রভৃতি দ্বীপের অধিবাসীগণ এই শ্রেণীভুক্ত।

## ভাষা।

পৃথিবীতে সর্ব্বশুদ্ধ ৮৫০ প্রকার ভাষা ও প্রায় ৫৫০ প্রকার উপভাষা প্রচলিত আছে। তন্মধ্যে হিন্দু ও ইয়ুরোপীয় ভাষাই সর্ব্বপ্রধান।

## ধর্ম্মপ্রণালী।

পৃথিবীতে যত প্রকার ধর্ম্ম প্রচলিত আছে, তন্মধ্যে হিন্দু, বৌদ্ধ, খ্রীষ্টীয়, য়িহুদী ও মুসলমান, এই কয়টী প্রধান।

| | |
|---|---|
| হিন্দু | ২৬½ কোটী। |
| বৌদ্ধ | ৩৭½ " |
| খৃষ্টান | ৩৭ " |
| য়িহুদী | ৮০ লক্ষ। |
| মুসলমান | ২০ কোটী। |
| জড়োপাসক | ২৩ কোটী ৫০ লক্ষ। |
| | ১৪৫ কোটী ৩০ লক্ষ। |

## শাসন প্রণালী।

পৃথিবীতে প্রধানতঃ ৪ প্রকার শাসন প্রণালী প্রচলিত।

১ম। নিয়মতন্ত্র—যে দেশের রাজার প্রচুর ক্ষমতা আছে, অথচ তাঁহাকে কতকগুলি নিয়মের বাধ্য হইয়া চলিতে হয়, সে দেশের শাসন প্রণালীর নাম নিয়মতন্ত্র। অষ্ট্রিয়া।

২য়। প্রজাতন্ত্র—যে রাজ্যে রাজা প্রজাদের অমতে কোন কার্য্য করিতে পারেন না, কতিপয় নিয়মিত নিয়মের অধীনে রাজ্য শাসন করেন, এবং দেশের প্রতিনিধি সভা শাসন বিষয়ে তাঁহার সাহায্য করেন, সে দেশের শাসন প্রণালী প্রজাতন্ত্র। ইংলণ্ড।

৩য়। যথেচ্ছাচার—যে রাজ্যে রাজার নিজ অধিকারে নিরঙ্কুশ ক্ষমতা থাকে, মনে করিলে তিনি রাজ্য মধ্যে যাহা ইচ্ছা তাহাই করিতে পারেন, সে দেশের শাসন প্রণালী যথেচ্ছাচার বা স্বাধীনতন্ত্র বা ইচ্ছাতন্ত্র। রুশিয়া।

৪র্থ। সাধারণতন্ত্র—এই শাসন প্রণালীর অধীনে কোন নির্দ্দিষ্ট রাজা থাকিতে পান না, দেশের লোকেরা আপনাদের মধ্য হইতে কয়েক বৎসর অন্তর এক এক জন উপযুক্ত লোককে রাজ্য শাসনের ভার দেন। তাঁহার সহকারীতার্থে সাধারণ লোকের একটি সভা থাকে। লোকে আপনাদের অভিমত লোকদিগকে উহার সভ্য মনোনীত করেন। ফ্রান্স।

## মহাদ্বীপের বিবরণ।

সমগ্র পৃথিবী পূর্ব্ব বা প্রাচীন ও পশ্চিম বা নূতন এই দুই মহাদ্বীপে বিভক্ত। প্রাচীন মহাদ্বীপে এসিয়া, ইয়ুরোপ ও আফ্রিকা এই তিনটী এবং নূতন মহাদ্বীপে উত্তর আমেরিকা ও দক্ষিণ আমেরিকা এই দুইটী মহাদেশ আছে।* অনেকে প্রশান্ত মহাসাগরীয়

* ১৪৯২ খ্রীষ্টাব্দে সুপ্রসিদ্ধ ইয়ুরোপীয় নাবিক কলম্বস আমেরিকা আবিষ্কার করেন, তদবধি আমেরিকা নূতন মহাদ্বীপ নামে অভিহিত হয়। (ইহার বিশেষ বিবরণ আমেরিকা বিবরণে দ্রষ্টব্য।)

ম্যালেসিয়া প্রভৃতি কয়েকটী দ্বীপকে সামুদ্রিকা বলেন, তাহা হইলে পৃথিবীতে সর্ব্বশুদ্ধ ৫টী মহাদেশ হয়।

## পৃথিবীর পরিমাণ ফল ও লোকসংখ্যা।

| মহাদেশ | পরিমাণ ফল | লোক সংখ্যা। |
|---|---|---|
| এসিয়া | ১,৮১,০০,০০০ (বর্গমাইল) ... | ৮২,৪০,০০,০০০ |
| সামুদ্রিকা | ৫০,০০,০০০ ... ... | ৩,৪০,০০,০০০ |
| ইয়ুরোপ | ৪০,০০,০০০ ... ... | ৩১,৯০,০০,০০০ |
| আফ্রিকা | ১,১৫,৫০,০০০ ... ... | ২১,০০,০০,০০০ |
| দউ. আমেরিকা | ৮০,০০,০০০ ... ... | ৫,১৯,০০,০০০ |
| . আমেরিকা | ৭০,৭০,০০০ ... ... | ৩৮,২,৫০,০০০ |
| সমষ্টি | ৫,৩৭,২০,০০০ ... | ...১,৪৭,৭১,৫০,০০০ |






সীমা—উত্তরে উত্তর মহাসাগর, পূর্ব্বে প্রশান্ত মহাসাগর, দক্ষিণে দক্ষিণ মহাসাগর ও পশ্চিমে লোহিত সাগর, সুয়েজ যোজক, ভূমধ্য সমুদ্র, ঈজিয়ান সাগর, (আর্কিপিলেগো), মর্ম্মর সাগর, কৃষ্ণ সমুদ্র, ককাশস্ পর্ব্বত, কাস্পিয়ান সাগর, (হ্রদ)*, উরল পর্ব্বত, উরল নদী ও কারা নদী।

প্রাকৃতিক সৌন্দর্য্য—এসিয়া অন্যান্য মহাদেশ অপেক্ষা কেবল আকারে বৃহৎ ও লোক সংখ্যায় অধিক নহে, ইহার প্রাকৃতিক সৌন্দর্য্যও সকল মহাদেশ অপেক্ষা মনোরম ও বৈচিত্র সম্পাদক। কি সুবিস্তীর্ণ সমতল ক্ষেত্র, কি ভীষণ মরু প্রদেশ, কি ফল ফুল সুশোভিত বৃক্ষাবলী, কি উত্তুঙ্গ পর্ব্বত-রাজি, কি দূরবাহিনী নদী সকল, প্রভৃতি সকল প্রকার সৌন্দর্য্যই দর্শকের হৃদয়কে আপ্লুত করে। ইহার উপকূল ভাগ ৩৬০০০ ছত্রিশ হাজার বর্গ মাইল। প্রকৃতি সুন্দরী এই মহাদেশকে নানাবিধ

---

* কাস্পিয়ান হ্রদ পৃথিবীর মধ্যে সর্ব্বপ্রধান, এই জন্য সকলে উহাকে কাস্পিয়ান সাগর কহেন।

অলঙ্কারে সুসজ্জিতা করিয়াছেন। মেদিনী মণ্ডলের সর্ব্বশ্রেষ্ঠ অভ্রভেদী ভূধর হিমগিরি এই মহাদেশের অন্তর্নিবিষ্ট।

দেশ ১১টী—উত্তরে রুসিয়া; পূর্ব্ব ও মধ্যভাগে জাপান, চীন সাম্রাজ্য, তুর্কিস্থান; পশ্চিমে তুরস্ক এবং দক্ষিণে আরব, পারস্য, আফগানিস্তান, বেলুচিস্তান, ভারতবর্ষ ও পূর্ব্ব উপদ্বীপ।

## সাগর। SEAS.

সাগর ১১টী—লোহিত সাগর (আরব উপসাগর) আরবের পশ্চিম। লিবান্ট সাগর, ভূমধ্য সাগরের পূর্ব্বভাগ। আরব সাগর, ভারতবর্ষ ও আরবের মধ্যবর্ত্তী। বঙ্গসাগর ভারতবর্ষ ও পূর্ব্ব উপদ্বীপের মধ্যে। কৃষ্ণসাগর তুরস্কের পশ্চিম। চীন সাগর চীন দেশের দক্ষিণ। পীত সাগর (১) কোরিয়া ও চীন সাম্রাজ্যের মধ্যে। পূর্ব্ব সাগর চীন ও লুচু দ্বীপের মধ্যে। জাপান সাগর, জাপান ও মান চুরিয়ার মধ্যে। কামস্কাট্‌কা (Kamatschatka) সাগর এবং ওখটস্ক সাগর সাইবিরিয়ার উত্তর পূর্ব্ব।

## উপসাগর। GULFS.

উপসাগর ১২টী—পারস্য ও ওমান উপসাগর পারস্য ও আরবের মধ্যে। কাম্বে ও কচ্ছ উপসাগর ভারতবর্ষের পশ্চিম। মান্নার উপসাগর ভারতবর্ষ ও সিংহল দ্বীপের মধ্যে। মার্টাবান পেগুর

(১) লোহিত সাগরের ইংরাজী নাম রেডসী (Red Sea) ইহার জল মহাসাগরের জল অপেক্ষা লোণা। অসংখ্য প্রবালকীট থাকায় উহার ঐ নাম হইয়াছে। গভীরতা ২০০ গজ। পীত সাগরের ইংরাজী নাম ইয়োলো সী (Yellow Sea), ইহা অধিক গভীর নহে। ইহার জল অত্যন্ত গাঢ় ও অপরিষ্কৃত।

(ব্রহ্মদেশের) দক্ষিণ। শ্যাম উপসাগর শ্যামদেশের দক্ষিণ টঙ্কিন উপসাগর টঙ্কিনের পূর্ব্ব। পেচিলি পীত সাগরের অন্তর্গত। তাতার উপসাগর, সাগেলিয়ান্ দ্বীপের দক্ষিণ। আনাডীর উপসাগর সাইবিরিয়ার উত্তর পূর্ব্ব। ওবি, রুসিয়ার উত্তর বা সাইবিরিয়ার উত্তর পশ্চিম।

## যোজক। ISTHMUS.

যোজক ২টী—সুয়েজ (৭৩ মাইল বিস্তৃত) * এসিয়া ও আফ্রিকাকে এবং ক্রা (৮০ মাইল বিস্তৃত) শ্যাম ও মালয়কে পরস্পর সংযুক্ত করিতেছে।

## প্রণালী। STRAITS.

প্রণালী ১০টী—বাবেল মাণ্ডব (A) প্রণালী, লোহিত ও আরব সাগরকে পরস্পর সংযুক্ত করিতেছে। পক (Palk) প্রণালী ভারতবর্ষ ও সিংহলের মধ্যে। মালাক্কা প্রণালী, মালাক্কা এবং সুমাত্রা দ্বীপের মধ্যে। শুণ্ড প্রণালী সুমাত্রা ও যাবা দ্বীপের মধ্যে। ফরমোসা প্রণালী ফরমোসা ও চীনের মধ্যে। ম্যাকাসার প্রণালী, সেলিবিস ও বর্ণিও দ্বীপের মধ্যে। কোরিয়া প্রণালী, জাপান সাগর ও পীত সাগরের মধ্যে। লাফিরুজ প্রণালী সাগেলিয়ান ও যেশো দ্বীপের মধ্যে। টার্টারি, ওখটস্ক ও জাপান সাগরের মধ্যে।

---

* সুয়েজ যোজক, কিন্তু ১৮৬৯ খৃঃঅব্দে মোরে, ডি, লেসেপ্স্ নামক এক জন ফরাসি বৈজ্ঞানিক উহা কাটাইয়া দিয়া লোহিত সাগর হইতে ভূমধ্যসাগরে যাইবার পথ প্রস্তুত করিয়াছেন। তদবধি উহা খাল হইয়াছে।

(A) বিস্তর জাহাজ নষ্ট হয় বলিয়া ইহার নাম বাবেলমাণ্ডব হইয়াছে।

## (নিকটবর্ত্তী) দ্বীপ। ISLANDS.

দ্বীপ ১৮টী—প্রশান্ত মহাসাগরে সাগেলিয়ান, কুরিল, লুচু, জাপান, ফরমোসা, হঙ্কঙ্, মেকাও, হাইনান্। ভারত মহাসাগরে—সিংহল ( লঙ্কা ), লাক্ষাদ্বীপ, মালদ্বীপ, সিংহপুর, পিনাঙ্, আণ্ডামান পুঞ্জ (A) নিকোবর। ভূমধ্য সাগরে—রোড্স্ (Rhodes) ও সাইপ্রস (B)। উত্তর মহাসাগরে—লিয়াখোব ( নিউ সাইবিরিয়া, New Siberia.)

## উপদ্বীপ। PANINSULAS.

উপদ্বীপ ৬টী—এসিয়া মাইনর, কৃষ্ণসাগর ও ভূমধ্য সাগরের মধ্যে। কামস্কাটকা উপদ্বীপ সাইবিরিয়ার পূর্ব্ব। কোরিয়া উপদ্বীপ, জাপান সাগর ও পীত সাগরের মধ্যে। পূর্ব্ব উপদ্বীপ, বঙ্গ সাগর ও চীন সাগরের মধ্যে।

## হ্রদ। LAKES.

হ্রদ ২১টী—বৈকাল (C), বলখাস্ ও ঈশিককুল হ্রদ রুসিয়ায়। বাণ ও মরুসাগর (D) তুরস্ক দেশে। লবণর ইয়ারখন্দের পূর্ব্ব।

---

(A) রাজধানী পোর্টব্লেয়ার ; ভারতের উৎকট অপরাধীদিগকে ঐ দ্বীপে পাঠান হয়।

(B) রোডস্ ও সাইপ্রস দ্বীপে পদভর দিয়া এক পিত্তল প্রতিমা দণ্ডায়মান আছে।

(C) এই হ্রদের জল লোণা ও অপরিষ্কার নহে।

(D) এই হ্রদের জলে গন্ধক ও লবণের ভাগ অত্যন্ত অধিক হওয়ায় কোন বস্তু ইহার তলস্পর্শ হয় না। পূর্ব্বে ইহাতে কোন জল জন্তু থাকিতে পারিত না। সংপ্রতি এক প্রকার অতি আশ্চর্য্য মৎস্য দেখা গিয়াছে। সমুদ্র

কোকনর মঙ্গোলিয়ায়। কাস্পিয়ান, তুর্কিস্থানের পশ্চিম। আরাল হ্রদ, পশ্চিম তাতারের উত্তর। শ্রীকোল আফগান তাতারের মধ্যে। পল্টে, টেংগ্রি, রাবণ হ্রদ ও মানসসরোবর তিব্বতে। জরাহ্রদ আফগানিস্তানে। উরুমিয়া, পারস্যে। কলাইর, পলিকট্ট, চিল্কা, (উড়িষ্যায়); সম্বর (রাজপুতনায়) ভারতবর্ষে। টংকিং চীনদেশে।

## পর্ব্বত। MOUNTAINS.

পর্ব্বত ৩০টী—আলটাই পর্ব্বত রুসিয়ায় দক্ষিণ। আল্‌ডান্ রুসিয়ার পূর্ব্বাংশে। তিয়েনশান্ মঙ্গোলিয়ার পশ্চিম। নাং লিং, ইয়াংলিং, পেলিং যথাক্রমে চীনের দক্ষিণ, পশ্চিম, উত্তর। আর-মেনিয়ান পর্ব্বত তুর্কির পূর্ব্বে। আরারাট আরমেনিয়ায়। কিউনলুন তিব্বতের উত্তর। হিমালয় (A) ভারতবর্ষের উত্তর। বিন্ধ্য ভারতবর্ষের মধ্যস্থলে। সাতপুর, নর্ম্মদা নদীর দক্ষিণ। পূর্ব্বঘাট, পশ্চিমঘাট ও নীলগিরি ভারতবর্ষের দক্ষিণ ভাগে। সুলেমান ভারতবর্ষের পশ্চিম। ঘর ও হিন্দুকুশ আফগানিস্তানের উত্তরে।

---

জলে শতকরা ৩॥ ভাগে লবণ থাকে কিন্তু ইহাতে ২৪॥ অংশ লবণ আছে, একথা লেপ্টনাণ্ট মরে বলিয়াছেন। অনেকে বলেন এই হ্রদের উপর দিয়া পক্ষী যাইতে পারে না, কেন না এই হ্রদোত্থিত বিষাক্ত বায়ু উহার প্রাণ বিনাশ করে। অধুনা ইহার অসত্যতা প্রমাণ হইয়াছে, পরিব্রাজকেরা বলেন, উহার উপর দিয়া পক্ষী উড়িয়া যায়। অধিকন্তু উহাতে এক প্রকার জলচর পক্ষী আছে। বিজ্ঞানবিদ্ পণ্ডিতেরা বলেন ইহার নিম্নে একটী আগ্নেয়গিরি আছে, সে কারণ ইহার মধ্য ভাগের জলরাশি অনবরত ফুটিতেছে।

(A) হিমালয় পৃথিবীর মধ্যে সর্ব্বোচ্চ পর্ব্বত। ইহার প্রধান শৃঙ্গ, দেবডাঙ্গা, গৌরীশঙ্কর বা এভরেষ্ট ২৯০০০ ফুট উচ্চ। কাঁচেজুঁয়া ২৮১৭৮ ফুট ও ধবলগিরি ২৬৮৬২ ফিট্‌;

বিলুরত্যাগ পূর্ব্ব ও পশ্চিম তাতারের মধ্যে। এলবুর্জ্জ (A) পারশ্য দেশে। ককাশস্, কাস্পিয়ান ও কৃষ্ণসাগরের মধ্যে। টারস, এসিয়া মাইনরের দক্ষিণ। লেবানন্ সিরিয়া দেশে। সাইনে লোহিত সাগরের মস্তক দেশে। হোরেব সাইনের উত্তর পশ্চিম। কারকোরম ভারতবর্ষে, ইহার প্রধান শৃঙ্গ দাপসাং। পেড্রুটেলেগালা ও আডাম্‌স্পেক লঙ্কায়। কারমেল প্যালেষ্টাইনে। পেমির পূর্ব্ব তুর্কিস্থানে।

## আগ্নেয় পর্ব্বত। VOLCANOES.

আগ্নেয় পর্ব্বত—৫টী—কিউচিভেস্কাজা (Calichuveskja) কামস্কাটকায়। ফিউজিয়ামা জাপানে। দেমাভেন্দ পারস্যে। পেশান এবং হাউচু মধ্য এসিয়ায়।

## অন্তরীপ। CAPES.

অন্তরীপ ১২টী—উত্তরে—পূর্ব্ব অন্তরীপ বেরিং প্রণালীতে। শিবারো সাইবিরিয়ার উত্তর। টাইমুর উত্তর পূর্ব্ব অন্তরীপের পশ্চিম। পূর্ব্বে—লোপাট্‌কা, কামস্কাটকার দক্ষিণ। নিংপো চীনের পূর্ব্বে। দক্ষিণে—রাসলহাদ, আরবের পূর্ব্বাংশে। কুমারিকা ভারতবর্ষের দক্ষিণ, কালিমিয়র ভারতবর্ষের দক্ষিণ পূর্ব্ব। নিগ্রাইস্ ব্রহ্মদেশের দক্ষিণ। রুমানিয়া, মালয়ের দক্ষিণ। কাম্বোডিয়া আনাম দেশের দক্ষিণ। পশ্চিমে—বেবা, এসিয়া মাইনরের পশ্চিমাংশে।

(A) দেমাভেন্দ নামে ইহার একটী আগ্নেয়গিরি আছে।

## নদী ২৯টী—Rivers.

| | নদীর নাম। | উৎপত্তি স্থান। | যে দেশ দিয়া প্রবাহিত | পতন স্থান। | উপনদী। |
|---|---|---|---|---|---|
| উত্তর বাহিনী। | ও বি (২৫০০) | আলটাই পং | সাইবিরিয়া | উত্তর মহাসাগর | ইয়ার্টিস্ |
| | ইনীসি (৩৪০০) | ,, | ,, | ,, | অঙ্গারা |
| | লেনা (২৫৫০) | ,, | ,, | ,, | অল্‌ডান |
| | আমুর বা সাহালিয়েন (২৬৪০) | ,, | মঙ্গোলিয়া ও মানচুরিয়া | ওখটস্ক সাগর | সেঙ্গারি |
| | অক্সস | ভিক্টোরিয়া হ্রদ | তুর্কিস্থান | আরাল হ্রদ | কোহিক |
| | মিশুর | টারস পং | এসিয়া মাইনর | কৃষ্ণসাগর | ... ... |
| পূর্ব্ব বাহিনী। | কার | আর্ম্মনিয়া | পারস্য | কাস্পিয়ান সাগর | আরাস |
| | পিহো (শ্বেতনদী) | মঙ্গোলিয়ার পাহাড় | চীন | পেচিলি উপসাগর | ... ... |
| | হোয়াংহো (পীতনদী) ২৪০০ মাইল | কৈলাস পং | ,, | ঐ | উহিও |
| | ইয়াং সিকিয়াং বা কৃষ্ণনদী (৩৬০০) | ,, | ,, | প্রশান্ত মহাসাগর | কান, হাল, |
| | কাণ্টন (চুকিয়াং) | নাংলিং পং | ,, | চীন সাগর | ... ... |
| | মহানদী | গোণ্ডবনের পং | ভারতবর্ষ | বঙ্গসাগর | ... ... |
| | গোদাবরী কৃষ্ণা কাবেরী | পশ্চিম ঘাট পং | ,, | ঐ | ... ... |

| | নদীর নাম। | উৎপত্তি স্থান। | যে দেশ দিয়া প্রবাহিত | পতন স্থান। | উপনদী। |
|---|---|---|---|---|---|
| দক্ষিণ বাহিনী। | টাইগ্রিস্ | | | | ... ... |
| | ইউফ্রেটীস্ | টারস্ পর্ব্বত | তুরস্ক | পারস্য উপসাগর | কারথা |
| | জর্ডন | লেবানন পর্ব্বত | প্যালেষ্টাইন | মরুসাগর | কেড্রন |
| | মেকং ( ১৭০০ ) | তিব্বত | আনাম | চীন সাগর | |
| | মেনাম | ,, | শ্যাম | শ্যাম উপসাগর | |
| | ইরাবতী | ,, | ব্রহ্মদেশ | বঙ্গ সাগর | |
| | সালুয়েন | ,, | ,, | ,, | |
| | সিন্ধু ( ১৮০০ ) | হিমালয় পর্ব্বত | ভারতবর্ষ | আরব সাগর | |
| | গঙ্গা ( ১৫১৪ ) A | ,, | ,, | বঙ্গ সাগর | |
| | ব্রহ্মপুত্র ( ১৮০০ ) | ,, | তিব্বত, আসাম | ,, | |
| পশ্চিম বাহিনী। | সৈহন ( জাক জার্টিস্ ) | তিয়েন শান পর্ব্বত | তুর্কিস্থান | আরাল হ্রদ | |
| | নর্ম্মদা | গোণ্ডবনের পর্ব্বত | ভারতবর্ষ | কাম্বে উপসাগর | |
| | তাপ্তী | ,, | ,, | ,, | |
| | হেলমন্দ | আফগানিস্তান | আফগানিস্তান | জরাহ্রদ | |

(A) গঙ্গা ও সিন্ধু উপনদী ভারতবর্ষ বিবরণের যথাস্থানে দ্রষ্টব্য।

জলবায়ু (Climate)—উত্তর এসিয়ার জলবায়ু অত্যন্ত শীতল। সাইবিরিয়ার ন্যায় শীত আর কোথাও দৃষ্ট হয় না। মধ্য এসিয়ায় যেমন গ্রীষ্মকালে গ্রীষ্মের, তেমনি শীতকালে শীতের প্রাদুর্ভাব অধিক হয়। পশ্চিম এসিয়ার বায়ু প্রায় মধ্য এসিয়ার ন্যায়, বরং আদৌ বৃষ্টি হয় না। কোথাও বা গ্রীষ্ম বর্ষা সমানরূপে প্রকাশ পাইয়া থাকে। দক্ষিণ এসিয়ার জলবায়ু উত্তপ্ত।

উৎপন্ন (Production—কৃষিজ ইত্যাদি—দক্ষিণে মসলা। চীন, জাপান, আসামে চা। আরব ও লঙ্কা দ্বীপে কাফি। ভারতবর্ষে তুলা, নীল, চিনি, তণ্ডুল, লাক্ষা, পাট ইত্যাদি। চাউল, গম, বার্লি, ওট প্রভৃতি দক্ষিণাংশে পাওয়া যায়।

খনিজ (Meneral)—সাইবিরিয়ায় স্বর্ণ রৌপ্য। চীনেটিন পারদ। জাপানে পারদ। লৌহ, দস্তা, তাম্র, কয়লা অনেক স্থলে পাওয়া যায়। হীরক সর্ব্ব প্রথমে ভারতবর্ষে পাওয়া যায়। লঙ্কা এবং ব্রহ্মদেশে পদ্মরাগ মণি পাওয়া যায়।

## এসিয়ার দেশ ও প্রধান নগর। COUNTRIES.

| দেশ | প্রধান নগর। | দেশ | প্রধান নগর। |
|---|---|---|---|
| রুসিয়া | টোবলস্ক। | পশ্চিম তাতার ... | বুখারা। |
| জাপান | টোকিয়ো। | এসিয়িক তুরস্ক—৭টী রাজ্য। | |
| চীন সাম্রাজ্য—৬টী রাজ্য। | | এসিয়া মাইনর ... | স্মার্ণা। |
| চীন ... | পিকিন। | সিরিয়া... | ডামস্কস, জরুজলেম। |
| কোরিয়া ... | কিংকিটাও। | আরমেনিয়া ... | আরজরুম। |
| মানচুরিয়া ... | কিরিনউলা। | কুর্দ্দিস্তান ... | ভাণ। |
| মঙ্গোলিয়া ... | উরগাঁ। | আলজিজীরা ... | মোজেল। |
| তিব্বত ... | লাসা। | আরবিস্তান ... | মক্কা। |
| পূর্ব্ব তাতার... | খাসগড়। | ইরাক আরবি ... | বাগডাড্। |

| দেশ | প্রধান নগর। | দেশ | প্রধান নগর। |
|---|---|---|---|
| আরব | মস্কট। | পূর্ব্বউপদ্বীপ— | |
| পারস্য ... | তেহারাণ। | ব্রহ্মদেশ ... | রেঙ্গুন, আভা, মাণ্ডালাই। |
| আফগানিস্তান... | কাবুল। | শ্যাম ... | ব্যাঙ্কক। |
| বেলুচিস্তান ... | খিলাট। | মালয় ... | কুইদা। |
| ভারতবর্ষ ... | কলিকাতা, বম্বে, মান্দ্রাজ। | আনাম ... | হুয়ে (হিউ) |
| | | লেয়স্ ... | লাঙচাঙ্। |

# দেশের বিবরণ।

## এসিয়িক রুসিয়া।

পরিমাণ ফল ৬১,০০,০০০ বর্গ মাইল। লোকসংখ্যা ১৩,০০০,০০০।

সীমা—উত্তরে—উত্তর মহাসাগর। পূর্ব্বে—প্রশান্ত মহাসাগর। দক্ষিণে—চীন সাম্রাজ্য। পশ্চিমে—উরল নদী, উরল পর্ব্বত, ও কাস্পিয়ান সাগর।

বিভাগ—ককেশিয়া, পূর্ব্ব সাইবিরিয়া, পশ্চিম সাইবিরিয়া এবং মধ্য এসিয়া।

নদী—ওবি, ইনিসী, লেনা, উরল।

পর্ব্বত—আলটাই, ইয়োব্লোনাই, ষ্টানবই।

হ্রদ—বৈকাল, বলখাস্, আরাল, এরিবান, চানি, ঈশিককুল, গক্চা।

অন্তরীপ—শিবারো, পূর্ব্ব অন্তরীপ, লোপাট্কা।

দ্বীপ—সাগেলিয়ান।

জলবায়ু—উত্তর সাইবিরিয়ায় অত্যন্ত শীত। ভূভাগ সকল প্রায় সর্ব্বদাই বরফে আচ্ছন্ন থাকে।

উৎপন্ন—বার্লি; রাই অপেক্ষাকৃত গরমাংশে। আকরিক—স্বর্ণ, রৌপ্য, প্লাটিনম্।

জন্তু—কুকুর, বল্গাহরিণ, শূকর, ব্যাঘ্র, এক প্রকার প্রকাণ্ড হস্তী, মৎস্য। এখানে এক প্রকার জন্তু আছে, তাহার লোমে তুলা প্রস্তুত হয়।

আমদানী—চীন হইতে চা, রেশম প্রভৃতি। রপ্তানি—ধাতু, লোম।

ভাষা—রুসিয়ান। ধর্ম্ম—গ্রীক।

প্রধান নগর—

ককেশিয়া—দক্ষিণ পূর্ব্বে জর্জ্জিয়া, এখানকার রমণীগণ বিখ্যাত রূপবতী। টিফ্লিস্, বাণিজ্য স্থান। পতী, বাটুম কৃষ্ণসাগরের তীরে, সুরক্ষিত বন্দর। কার্স ও আরাস তীরস্থ অরিবান এবং দ্বারবন্ধ দুর্ভেদ্য দুর্গের জন্য খ্যাত। বাখু নগরে বিস্তর মেটে তৈলের কূপ আছে। শ্যামাখায় প্রভূত রেশমের কারবার।

পূর্ব্ব সাইবিরিয়া—ইর্খটস্ক ও কিয়ক্তা বৈকাল হ্রদের নিকট বাণিজ্য স্থান। ইয়াখুটস্ক নগর প্রাচীন মহাদ্বীপের মধ্যে সর্ব্ব প্রধান শীতের স্থল, এই নগর হস্তীদন্ত ও পশুলোমের বাণিজ্য স্থান। নিকলেয়স্ক নগর রণতরির আড্ডা। ওখটস্ক পশুলোমের বাণিজ্যস্থান। পেট্রপল্স্কি, কামস্কাটকায়, সুরক্ষিত বন্দর।

পশ্চিম সাইবিরিয়া—টিউমেন ও একাটেরিণবুর্গ নগরে স্বর্ণ এবং রৌপ্যের আকর। টোমস্ক ও বারণউলনগরে স্বর্ণ, রৌপ্য, সীস

প্রভৃতির আকর আছে। ওমস্ক, সাইবিরিয়ার সৈন্য দলের বাসস্থান। রাজধানী টোবলস্ক, ইয়াটিস্ ও টোবল্ নদীর সঙ্গম স্থলে অবস্থিত।

মধ্য এসিয়ায়—তাস্কন্দ প্রধান নগর ও প্রধান বাণিজ্যস্থান। সমরখণ্ড তৈমুরলঙ্গের রাজধানী ছিল। সেমিপালটিংস্ক উত্তর পূর্ব্বে, আলটাই পর্ব্বতস্থ খনিবহুল জেলা সমূহের প্রধান নগর। খোকন্দ বাবরের জন্মস্থান।

## জাপান সাম্রাজ্য।

পরিমাণ ফল ১,৮০,০০০ বর্গমাইল। লোকসংখ্যা ৩ কোটী ৪০ লক্ষ।

বিবরণ—ইহা কতকগুলি দ্বীপে সংগঠিত; তন্মধ্যে নীপন, কিউসিউ, সিক্‌ক, যেশো এই চারিটী প্রধান। এতদ্ভিন্ন বহু সংখ্যক ক্ষুদ্র ক্ষুদ্র দ্বীপ ও কুরিল, লুচু, বোনিন দ্বীপপুঞ্জ ইহার অন্তর্নিবিষ্ট। সম্রাটের উপাধি মিকাডো।

সীমা—উত্তরে—কামস্কাট্‌কা। পূর্ব্বাংশে—প্রশান্ত মহাসাগর। পশ্চিমে—জাপান সাগর।

পর্ব্বত—ফিউজিয়ামা।

উৎপন্ন—পাইন, ওক, তুঁত, কর্পূর, বার্ণিস, চা, কমলালেবু, তামাক, যব, নীল ইত্যাদি। আকরিক—স্বর্ণ, রৌপ্য, টিন, তামা, কয়লা, গন্ধক প্রচুর পাওয়া যায়।

জন্তু—ব্যাঘ্র, শূকর, হরিণ।

শিল্প—রেসম ও কার্পাসের বস্ত্র এবং কাগজ ও চীনের বাসন প্রধান শিল্পজাত দ্রব্য।

আমদানী—কার্পাস ও উলের মোজা, টুপি প্রভৃতি। রপ্তানি—চা, চাউল, কাফি।

ভাষা—জাপানী। ধর্ম্ম—বৌদ্ধ।

অধিবাসী—অধিবাসীরা দেখিতে পীতবর্ণ, চক্ষু ক্ষুদ্র ও নাসিকা খর্ব্ব। ইহারা সুবুদ্ধি সম্পন্ন ও পরিশ্রমী এবং বিদ্যানুশীলনে তৎপর।

প্রধান নগর—নীপন দ্বীপস্থ টোকিয়ো বা জেড্ডো রাজধানী। ইয়াকোহামা পূর্ব্ব তীরে, সর্ব্ব প্রধান সামুদ্রিক বন্দর ও বহির্বাণিজ্য-স্থান। কাণাগেভ একটী পুরাতন বাণিজ্যস্থান। ওসাকা বন্দর। মাটস্‌মাই ও হাকোদাদি যেশো দ্বীপে, বাণিজ্যের জন্য খ্যাত। নাগাসাকি কিউসিউ দ্বীপে, সাম্রাজ্যের মধ্যে সর্ব্ব প্রধান বাণিজ্য-স্থান। কিউটো মিকাডোর রাজধানী। হিউগো বাণিজ্যস্থান।

## চীন সাম্রাজ্য।

পরিমাণ ফল ৪৬ লক্ষ বর্গমাইল। লোকসংখ্যা ৪৪ কোটী ২০ লক্ষ।

ইহার অন্তর্গত চীন, কোরিয়া, মান্‌চুরিয়া, মঙ্গোলিয়া, তিব্বত ও পূর্ব্ব-তাতার এই ছয়টী রাজ্য আছে।

### (১) চীন।

পরিমাণ ফল ১৬ লক্ষ বর্গমাইল। লোকসংখ্যা ৪১ কোটী।

সীমা—উত্তরে—মঙ্গোলিয়া ও মান্‌চুরিয়া ; পূর্ব্বে—পীতসাগর ও প্রশান্ত মহাসাগর। দক্ষিণে—আনাম ও চীনসাগর ; পশ্চিমে—মঙ্গোলিয়া, তিব্বত ও ব্রহ্মপ্রদেশ।

নদী—ইয়াংসিকিয়াং, পিহো, হোয়াংহো, কাণ্টন।

হ্রদ -লবণর। দ্বীপ—ফরমোসা, হাইনান্ *, হঙ্কঙ্‌, মাকৌ।

* হাইনান বা হৈলাম দক্ষিণ উপকূলে। চিনি, চাউল, মুক্তা, প্রবাল ও বাহাদুরী কাষ্ঠের প্রধান বাণিজ্য-আড্ডা। ফরমোসা দক্ষিণ পূর্ব্ব উপকূলে। এখানকার বাণিজ্য দ্রব্য চাউল, লবণ, কর্পূর, গন্ধক ইত্যাদি। চীনের উৎকট অপরাধীরা এই দ্বীপে নির্ব্বাসিত হয়। হঙ্কঙ ইংরেজাধিকৃত। মাকৌ পর্টুগীজাধিকৃত। তৈবান একটি প্রধান বন্দর।

জলবায়ু—দক্ষিণাংশে গ্রীষ্মকালে অত্যন্ত গরম, উত্তরাংশে শীতকালে ইয়ুরোপের ন্যায় শীত পড়ে। এখানে টাইফুন নামে এক প্রকার বায়ু বহে।

উৎপন্ন—তণ্ডুল, গম ও অন্যান্য শস্য। চা, তামাক, রেসম, নীল, ইক্ষু, পাট এখানকার প্রধান উৎপন্ন। বাঁশ, বার্ণিস্ কর্পূর, দ্বীপতরু, প্রভৃতি নানাবিধ বৃক্ষ জন্মে। আম, লিচু, কমলালেবু, প্রভৃতি সুখাদ্য ফল ও যথেষ্ট পাওয়া যায়। আকরিক—স্বর্ণ, রৌপ্য, তাম্র, কয়লা, পারদ।

জন্তু—শূকর, কুকুর, বিড়াল, ইন্দুর, আরসোলা প্রভৃতি চীনদের খাদ্য। বন্য জন্তু প্রায় নাই। চীনের মৎস্য অতি সুন্দর।

শিল্প—রেসমের কারবার, চীনের বাসন (জগদ্বিখ্যাত) ইত্যাদি।

আমদানী—ভারতবর্ষে হইতে আফিঙ্, ইংলণ্ড হইতে উলের দ্রব্য ও কার্পাস। রপ্তানি—চা, রেসম, চীনের বাসন।

ভাষা—চীন। ধর্ম্ম—বৌদ্ধ।

অধিবাসী—চীনেরা দেখিতে পীতবর্ণ। চক্ষু ক্ষুদ্র, নাসিকা খর্ব্ব। স্ত্রীর পদদ্বয় ক্ষুদ্র, ওষ্ঠদ্বয় স্ফীত ও কেশ কৃষ্ণবর্ণ হইলে পরমাসুন্দরী হয়। অধিবাসীরা শান্ত ও পরিশ্রমী।

প্রধান নগর—পিকিন রাজধানী, বহুজনপূর্ণ ও সমৃদ্ধিশালী সহর। ইহার ৫০ মাইল উত্তরে চীনের বিখ্যাত প্রাচীর অবস্থিত। নান্‌কিন শিল্প ও বিদ্যালোচনার জন্য খ্যাত। সাংহৈ ও কাণ্টন চার বাণিজ্য স্থান। হাংচিউ চা ও রেসমের বাণিজ্য স্থান। হন্‌কৌ বিস্তৃত বাণিজ্যের জন্য খ্যাত। ফুচু নগর তামাক, চা ও বাহাদুরী কাষ্ঠের এবং নান্‌চাং নগরে চীনের বাসনের কারবার অধিক। টাংচো, আময়, উচাঙ্, নানাবিধ জিনিসের বাণিজ্য স্থান।

## (২) কোরিয়া।

পরিমান ফল ৮৭ হাজার বর্গ মাইল। লোক সংখ্যা ৯৮ লক্ষ।

এই রাজ্যটী চীনের করদ। ভূমি উর্ব্বরা, কৃষিকার্য্য মন্দ হয় না। চাউল, তুলা, কয়লা, সৈন্ধব লবণ, লোম, ব্যাঘ্র চর্ম্ম প্রধান বাণিজ্য বস্তু। রাজধানী কিংকিটাও। ফুসান, ইয়েনসান, ও জেনচুয়ান বন্দরত্রয়ে বিদেশীয় বণিকদিগের বাণিজ্যের অধিকার আছে।

## (৩) মাঞ্চুরিয়া।

পরিমাণ ফল ৫ লক্ষ বর্গ মাইল। লোক সংখ্যা ২৬ লক্ষ।

ইহার দক্ষিণাংশে কৃষিকার্য্য হয়। উত্তর পশ্চিমাংশ পর্ব্বতাকীর্ণ। জলবায়ু উষ্ণ। ধর্ম্ম বৌদ্ধ। অধিবাসীদিগকে তাতার বা মাঞ্চু বলে। প্রধান নগর কিরিণউলা, এখানে শাসনকর্ত্তা অবস্থান করেন। মুখদেন প্রাচীন রাজধানী। নচাং বিদেশীয় বাণিজ্য-স্থান।

## (৪) মঙ্গোলিয়া।

পরিমাণ ফল ১৩॥ লক্ষ বর্গ মাইল। লোক সংখ্যা ২৬ লক্ষ।

ইহার উত্তরে—সাইবিরিয়া পূর্ব্বে—মানচুরিয়া ও চীন; দক্ষিণে—তিব্বত; পশ্চিমে—তাতার। মঙ্গোলিয়ায় গোবি বা সামো নামে বিস্তীর্ণ মরুভূমি আছে। অধিবাসীরা কৃষিকার্য্য করে। পশু পালন ইহাদের প্রধান সম্পত্তি এবং পশু চারণই প্রধান বৃত্তি। প্রধান নগর উরগাঁ পবিত্র স্থান। এই নগর প্রধান লামা ও চীন শাসনকর্ত্তার বাসভূমি। কারকোরম জঙ্গীস খাঁর রাজধানী ছিল। মাইমাচীন, রুসিয়াদের সহিত বাণিজ্য করার প্রধান আড্ডা।

## (৫) তিব্বত।

পরিমাণ ফল ৭ লক্ষ বর্গ মাইল। লোক সংখ্যা ৬০ লক্ষ।

তিব্বতের উত্তর পূর্ব্বে তাতার; পূর্ব্বে চীন; দক্ষিণে ভারতবর্ষ ও চীন; পশ্চিমে ভারতবর্ষ। ইহার জলবায়ু আর্দ্র। শীতকালে এখানে শীতের বড়ই প্রাদুর্ভাব। কৃষিকার্য্য আদৌ হয় না। এখানকার ছাগলের লোমে শাল হয়। পশুর জন্য স্বতন্ত্র তৃণ ক্ষেত্র থাকে। তিব্বতীয়েরা অলস, শান্তপ্রকৃতি ও সন্তুষ্টচিত্ত। এদেশে সকল সহোদরে মিলিয়া এক বিবাহ করে, জ্যেষ্ঠ সহোদর সেই স্ত্রী মনোনীত করে। এখানকার অধিবাসীরা চামরীগোর দুগ্ধ ও মাংস খায়। এখানে চামরীগো, কস্তুরিকা মৃগ ও ছাগ যথেষ্ট। স্বর্ণ, রৌপ্য, তাম্র, সীস, পারদ, সৈন্ধব লবণ, ও সোহাগা প্রচুর পরিমাণে পাওয়া যায়। "ডালয়" বা প্রধান "লামাকে" তিব্বতীয়েরা বৌদ্ধের অবতার বলে। উহাঁর বাসস্থান লাসা। এখানে চীন সম্রাটের প্রতিনিধি শাসন কার্য্য নির্ব্বাহ করেন। বলিতে গেলে, তিব্বত এক প্রকার চীনের অধীন। টেস্‌সুলামা (দ্বিতীয় লামা) শিগট্‌জা নগরে বাস করেন। টেস্‌সুলম্ব বিখ্যাত নগর।

তিব্বতের পশ্চিম প্রান্তে কতকগুলি ক্ষুদ্র ক্ষুদ্র রাজ্য আছে। তাহার মধ্যে লাদাক (A), বাল্‌টি (B), গিল্‌গিট এই তিনটী প্রধান।

## (৬) পূর্ব্বতাতার।

পরিমাণ ফল ৪ লক্ষ ৩১ হাজার বর্গমাইল। লোকসংখ্যা প্রায় ৬ লক্ষ।

তিয়েন্‌শান ও কৈলাস (কিউন্‌লন্) পর্ব্বতের অন্তর্বর্ত্তী স্থান

(B) লে রাজধানী।
(A) স্কার্দো রাজধানী।

পূর্ব্বতাতার। এখানকার ভূমি উন্নত। পূর্ব্বভাগ মরুময়। ঐ মরুর পশ্চিমাংশে সুন্দর উর্ব্বর ভূমিতে রেশম, তুলা, গোধুম প্রভৃতি প্রচুর পরিমাণে জন্মে। কৈলাস পর্ব্বতে স্বর্ণ, রৌপ্য, লৌহ, তাম্র, কয়লা ও অন্যান্য খনিজ পদার্থ পাওয়া যায়। অধিবাসীদিগকে সাধারণতঃ তাতার কহে। মোগলদিগের ন্যায় ইহারা পশুপালনের উপরই জীবিকা নির্ব্বাহ করে। রাজধানী খাসগড়। খোটানে শিল্পালয় আছে। ইয়ারখন্দ বিদ্যালোচনার প্রধান স্থান এবং চীন ও পশ্চিম এসিয়ার স্থল বণিকদের বাণিজ্যের প্রধান আড্ডা।

## পশ্চিম তাতার বা তুর্কীস্থান।

পরিমাণ ফল ১ লক্ষ বর্গমাইল। লোকসংখ্যা ২২ লক্ষ।

সীমা—উত্তরে, সাইবিরিয়া; পূর্ব্বে—পূর্ব্বতাতার; দক্ষিণে—আফগানিস্তান, পারস্য, কাশ্মীর; পশ্চিমে—সাইবিরিয়া।

বিভাগ—খোকন্দ, বুখারা, খীবা, চিত্রল, এবং কাফ্রিস্থান।

নদী—অক্সস (আমু), সার (সাইহন)।

পর্ব্বত—এলবুর্জ্জ, পেমির (A), তিয়েনশান।

জলবায়ু—নিম্নস্থান ও নদীকুল গ্রীষ্মকালে অতি গরম এবং শীতকালে অত্যন্ত শীতল হয়। কদাচিৎ বৃক্ষাদি জন্মে।

উৎপন্ন—চাউল, গম, তুলা। রপ্তানি—তুলা, রেসম।

এখানে নানাজাতীয় লোক বাস করে, তন্মধ্যে তাজিক্ ও উজবেক্ নামক সম্প্রদায় দ্বয় কথঞ্চিৎ সভ্য ও পরিশ্রমী। অবশিষ্ট অধিবাসীরা

---

(A) Pamir is called the "ROOF OF THE WORLD." পেমির, পৃথিবীর ছাদ।

নিতান্ত অসভ্য। দেশবাসীদের পশুচারণ প্রধান বৃত্তি, সেই জন্য ইহারা এক স্থানে হইতে স্থানান্তরে বেড়াইয়া বেড়ায়। দক্ষিণাংশে এখন লোকের বসতি হইতেছে; উহারা ঐ অংশে কৃষিকার্য্য করে, অশ্বমাংস উহাদের প্রধান খাদ্য।

ভূংক্ষার বা বুখারা রাজধানী ও প্রধান বাণিজ্যস্থান। এখানকার শাসনকর্ত্তা (খাঁ) স্বাধীন হইলেও এক প্রকার রুসিয়াদের আশ্রিত। খীবা এককালে ক্রীতদাস ব্যবসায়ের প্রধান স্থান ছিল।

## এসিয়িক তুরস্ক।

পরিমাণ ফল ৭,২৯, ০০ বর্গমাইল। লোক সংখ্যা ঃ কোটী ৭.॥ লক্ষ।

সীমা—উত্তরে মর্ম্মর সাগর, কৃষ্ণসাগর ও রুসিয়া; পূর্ব্বে পারস্য ও রুসিয়া; দক্ষিণে ভূমধ্য সাগর ও আরব; পশ্চিমে আর্কিপিলেগো ও লিবাণ্ট সাগর।

বিভাগ—এসিয়ামাইনর, সিরিয়া, আরমেনিয়া, কুর্দ্দিস্তান, আলজিজীরা, আরবিস্তান, ইরাক আরবি।

নদী—ইউফ্রেটীস্, টাইগ্রীস, জর্ডন, মিণ্ডার, কিজিল ইরমাক, সারাবাত, সাকারিয়া।

পর্ব্বত—টরাস, লেবানন্ (লিবেনন্), আরারাট, আণ্টিলিবানস্, কারমেল, টেবর, আলিডম্ (প্যালেষ্টাইনে)।

হ্রদ—ভাণ, গ্যালেনী, মরুসাগর, তাজগুল।

দ্বীপ—সাইপ্রস্, রোডস্, সেম্স, মাইটেলিন, সিও (Chios).

জলবায়ু—সিরিয়ায় গ্রীষ্মকালে অত্যন্ত গরম হয়। আরমেনিয়ায় শীতকালে অত্যন্ত শীত। তুরস্কের জলবায়ু সাধারণতঃ গরম এবং ভূমিভাগ শুষ্ক।

উৎপন্ন—চাউল, চিনি, তুলা, গম, তামাক, রেশম, দ্রাক্ষা ও নানাবিধ ফল, ধান্য, অহিফেন, ভুট্টা ইত্যাদি। আকরিক—তাম্র, লৌহ, সীস ও কয়লা ইত্যাদি।

আরণ্য জন্তু—আঙ্গোরা ও লোমশ ছাগ (ইহার লোমে কাম-লেট প্রস্তুত হয়।)

রপ্তানি—কার্পেট, শাল, জরি, রেশম, কামলেট, চামড়া, শুষ্ক-ফল, অহিফেন ইত্যাদি।

শিল্প—কার্পেট, শাল, তুলার ও রেশমের বস্ত্রাদি, জরি ও রেশমের শিল্পজাত দ্রব্যাদি।

ভাষা—আরবী। ধর্ম্ম—মুসলমান। শাসন কর্ত্তার উপাধি খলিপ।

প্রধান নগর—(১)এসিয়া মাইনরে—স্মার্ণা প্রধান নগর ও বাণিজ্যস্থান, এখান হইতে শুষ্ক ফল রপ্তানি হয়। কুতরি বাণি-জ্যের জন্য খ্যাত। ব্রুস ও কুতহয়ে দুইটী প্রধান নগর, বাণিজ্য-স্থান। আঙ্গোরায় আঙ্গোরা ও লোমশ ছাগ পাওয়া যায়। সিনোপি ও ট্রিবিজোন্দ সামুদ্রিক বন্দর। কোনিয়ে সুন্দর কার্পেট প্রস্তুত হয়। তরাস্ পলের জন্মস্থান।

(২) সিরিয়া—আলেপ্পো এককালে সমৃদ্ধিশালী সহর ছিল। ডামস্কস্ রেশম ও মণি মুক্তাদির বাণিজ্য স্থান। পালমিরা ও বালবেক ধ্বংসশীল। ট্রিপোলি ও বৈরূত রেশম, তৈল ও মদ্যের বাণিজ্যস্থান। সাণ্ডারকুণ বা আলেকজাণ্ড্রেট্টা সামুদ্রিক বন্দর। জেরুসেলেম যীশুখ্রীষ্টের বাসস্থান এবং বেথহিলম্ জন্মস্থান; নাজা-ফেথ নামক স্থানে যীশুর বাল্যজীবন ও কৈশোর জীবনের অধি-কাংশ অতিবাহিত হয়। জাফা ও গাজা বন্দর।

(৩) আরমেনিয়া—আরজরুম প্রধান নগর, স্থল-বণিকদিগের প্রধান আড্ডা।

(৪) কুর্দ্দিস্তান—ভাণ, অতি সুরক্ষিত ও বাণিজ্য প্রধান সহর।

(৫) আলজিজিরা—মোজেল প্রধান নগর, এখানে এককালে উত্তম মস্‌লিন্ প্রস্তুত হইত। দিয়ারবিকির শিল্প ও বাণিজ্যের জন্য খ্যাত। ওর্ফা একটী নগর।

(৬) আরবিস্তান—প্রধান নগর মক্কা। মক্কা ও মদিনা মুসলমানদিগের প্রধান তীর্থস্থান। জিড্ডা, জিম্বো, সানা ও মোকা কাফি ও অন্যান্য জিনিসের বাণিজ্যস্থান। এডেন সুরক্ষিত বন্দর, ইংরেজাধিকৃত।

(৭) ইরাক আরবি—বাগডাড ও বসোরা বিখ্যাত বাণিজ্য স্থান এই স্থানে প্রাচীন বাবিলোন ছিল। তুরস্কের পশ্চিম উপকূলে সাইপ্রস, প্রধান নগর নিকোজিয়া, এখানে প্রচুর দ্রাক্ষা জন্মে। এই দ্বীপ ইংরেজাধিকৃত।

## আরব।

পরিমাণ ফল ৯১৫০০০ বর্গ মাইল। লোক সংখ্যা ৫০ লক্ষ।

সীমা—উত্তরে ও পশ্চিমে এসিয়িক তুরস্ক; পূর্ব্বে পারস্য উপসাগর; দক্ষিণে ভারত মহাসাগর।

বিভাগ—ওমান, হড্রোমাট এবং নেজ।

পর্ব্বত—সেনাই। যোজক—সুয়েজ। উপসাগর—আকাবা।

জলবায়ু—অত্যন্ত গরম। এখানকার মরুভূমিতে এক প্রকার বায়ু বহে তাহাকে সাইমুন বলে। ইহা বিষাক্ত।

উৎপন্ন—ভুট্টা কাফি, খর্জ্জুর, দাড়িম্ব, বাদাম প্রধান উৎপন্ন ও বাণিজ্য দ্রব্য। খনিজ—পারস্য সাগরে মুক্তা পাওয়া যায়।

জন্তু—(আরণ্য) বন্য গর্দ্দভ, কৃষ্ণসার, চিতা, উটপাখী। (গৃহপালিত) গৃহপালিত জন্তুর মধ্যে অশ্ব ও উষ্ট্র প্রয়োজনীয়।

আমদানী—শস্য। রপ্তানি—কাফি ও ঘোটক।

ভাষা—আরবি। ধর্ম্ম—মুসলমান।

অধিবাসী—অধিবাসীরা মরুভূমি নিবাসী, কৃষক ও নগরবাসী এই তিন সম্প্রদায়ে বিভক্ত। ইহাঁরা পাটল বর্ণ, দীর্ঘকায়, বলবান ও সুশ্রী; মুখ অণ্ডাকার, ললাট উন্নত ও বিস্তীর্ণ, চক্ষু চঞ্চল ও কৃষ্ণবর্ণ, নাসিকা সুন্দর, দন্ত মুক্তার ন্যায় শুভ্রবর্ণ।

আরবের দক্ষিণ পূর্ব্বভাগ মস্কটের সুলতানের; মধ্যভাগ ওহাবি সুলতানের অধিকৃত। অবশিষ্টাংশ ভিন্ন ভিন্ন সর্দ্দারগণের অধীন।

প্রধান নগর—মস্কট পূর্ব্ব উপকূলে, বাণিজ্যের জন্য খ্যাত। আলরায়দ ওহাবী রাজধানী। হেল, জেবলসোমরের রাজধানী, এই নগর পারস্য দেশীয় মক্কা যাত্রীদিগের বিশ্রাম স্থান।

## পারস্য।

পরিমাণ ফল ৬৩৫৮০০ বর্গ মাইল। লোকসংখ্যা ৭৬ লক্ষ ৫০ হাজার।

সীমা—পারস্য বা ইরাণের উত্তরে রুসিয়া, কাস্পিয়ান সাগর, ও পশ্চিম তাতার; পূর্ব্বে আফগানিস্তান ও বেলুচিস্তান; দক্ষিণে পারস্যোপসাগর; পশ্চিমে এসিয়িক তুরস্ক।

বিভাগ—ফারসিস্তান, ইরাম আজোমি ও খোরাসান।

নদী—বেন্দাসির।

পর্ব্বত—এলবুর্জ্জ, দেমাভেন্দ (আগ্নেয় শিখর)। হ্রদ—উর্ম্মিয়া।

জলবায়ু—নিম্নভূমিতে গ্রীষ্মকালে অত্যন্ত উষ্ণতার এবং উচ্চভূমিতে শীতকালে অত্যন্ত শীতের প্রাদুর্ভাব হইয়া থাকে।

উৎপন্ন—যব, ধান্য, তুলা, তামাক, গম প্রধান উৎপন্ন।

দাড়িম্ব, আকরোট, খর্জ্জুর, পিচ, আঙ্গুর, কমলালেবু প্রভৃতি ফল যথেষ্ট পাওয়া যায়।

জন্তু—মেষ, উষ্ট্র, ঘোটক এই গুলি গ্রাম্য এবং সিংহ, ব্যাঘ্র, ভালুক ও শূকর আরণ্য জন্তু।

শিল্প—কার্পেট ও শাল।

আমদানী—নীল ভারতবর্ষ হইতে, চিনি ও লৌহ তুরস্ক হইতে, চা, চর্ম্ম, লোম রুসিয়া হইতে।

ভাষা—পারস্য। ধর্ম্ম—মুসলমান। সম্রাটের উপাধি সাহ।

অধিবাসী—অধিবাসীদিগকে পারসিক বলে। আশ্রমী ও অনাশ্রমী ভেদে ইহারা দুই প্রকার। আশ্রমীরা গৌরাঙ্গ, সুবুদ্ধি, চতুর, প্রফুল্লচিত্ত, শিষ্টাচারী, পরস্বাপহারক ও অমিতব্যয়ী। অনাশ্রমীরা গৌরাঙ্গ, সরল, আতিথেয় ও সাহসী কিন্তু উগ্র স্বভাব।

প্রধান নগর—তেহারণ রাজধানী। ইস্পাহান বাণিজ্যস্থান। তাব্রিজ সর্ব্বাপেক্ষা বৃহৎ, সমৃদ্ধিশালী ও বাণিজ্য প্রধান সহর। পারস্যোপসাগরস্থ বুশিয়র, কাস্পিয়ান সাগরস্থ রেস্ত ও অস্ত্রাবাদ প্রধান বন্দর ও পোত বণিকদিগের বাণিজ্যস্থান। গুম্বরণ বন্দর। সিরাজ মদ্য ও সুন্দর উদ্যানাদির জন্য প্রসিদ্ধ; এই নগরের নিকট কবি হাফেজ ও সাদির সমাধি মন্দির আছে। ইয়েজেদ, মেশেদ কর্ম্মণ প্রধান শিল্পস্থান। হামাদানে কার্পেট প্রস্তুত হয়। গোয়া-দার টেলিগ্রাফ ষ্টেশন। বালফ্রুস একটী নগর।

## আফগানিস্তান।

পরিমাণ ফল ২৬০০০০ বর্গমাইল। লোকসংখ্যা ৫০ লক্ষ।

সীমা—উত্তরে পশ্চিম তাতার ও রুসিয়া; পূর্ব্বে ভারতবর্ষ ও পূর্ব্ব তাতার; দক্ষিণে বেলুচিস্তান; পশ্চিমে পারস্য।

নদী—কাবুল ও হেলমন্দ।

পর্ব্বত—হিন্দুকুশ, সুলেমান, ঘর, পারোপমিশস্।

পাশ বা গিরিবর্ত্ম—খাইবার, গোমল, কুরুম ও বোলন। এই চারি পাশ দিয়া আফগানিস্তানে প্রবেশের সুবিধা।

হ্রদ—জরা।

জলবায়ু—গ্রীষ্মকালে যেমন ভয়ানক উত্তপ্ত হয়, শীত কালে সেইরূপ প্রচণ্ড শীত হয়।

উৎপন্ন—শস্য, কার্পাস, আঙ্গুর, বেদানা, দাড়িম্ব।

গ্রাম্য জন্তু—ঘোটক, গরু ও মেষ।

আমদানী—রেশম, শুষ্ক ফল, নীল ইত্যাদি।

রপ্তানি—অশ্ব, পশম, আঙ্গুর, বেদানা।

ভাষা—পিষ্টু (পুষ্টু)। ধর্ম্ম—মুসলমান। শাসনকর্ত্তার উপাধি "আমির"।

অধিবাসী—আফগানেরা দীর্ঘকায়, বলবান, পরিশ্রমী, সাহসী, সুশ্রী ও আতিথেয়; কিন্তু কলহ প্রিয়। ইহারা শরণাগতকে প্রতিপালন করে।

প্রধান নগর—কাবুল নদী তীরে কাবুল, রাজধানী। এই নগর ভারতবর্ষ হইতে তাতার যাইবার দ্বার বলিয়া বিখ্যাত। জেলালাবাদ খাইবার পাশের সন্নিকট; সৈন্য-নিবাস। গজনি কাবুলের দক্ষিণ পশ্চিমে। একাদশ শতাব্দীতে ইহা গঙ্গা ও টাইগ্রিস পর্য্যন্ত বিস্তৃত ভূভাগের রাজধানী ছিল। কান্দাহার ও হিরাট বাণিজ্যস্থান ও প্রয়োজনীয় বন্দর। অধুনা হিরাট হইতে ৯ নয় ক্রোশ দূরে রুষ রাজ্যের সীমা নির্দ্দিষ্ট হইয়াছে। বাদকষাণ, এখানে বহুমূল্যের চুনি পাথরের আকর আছে। বল্ক এক সময়ে প্রসিদ্ধ সহর ছিল।

## বেলুচিস্তান।

পরিমাণ ফল এক লক্ষ বর্গমাইল। লোকসংখ্যা ১০ লক্ষ।

ইহার উত্তরে আফগানিস্তান; পূর্ব্বে ভারতবর্ষ; দক্ষিণে আরব সাগর; পশ্চিমে পারস্য। উপকূল ভাগ ভিন্ন প্রায় সমস্ত দেশ পর্ব্বতাকীর্ণ। মধ্যভাগ মরুময়। এখানে প্রায় জল পাওয়া যায় না। খর্জ্জুর যথেষ্ট জন্মে।

অধিবাসী—বেলুচিস্তানের অধিবাসীরা বলবান, দীর্ঘকায় ও পরিশ্রমী; কিন্তু দস্যুবৃত্তি ইহাদের প্রধান উপজীবিকা।

রাজধানী—খিলাট। খিলাটের খাঁ এখানকার একমাত্র অধীশ্বর। কোয়েটা বোলনের মস্তক দেশে। বেলুচিস্তানের কিয়দংশ ভারত সাম্রাজ্যের অন্তর্নিবিষ্ট।






পরিমাণ ফল ১৪০৪২০৫ বর্গমাইল। লোক সংখ্যা ২৫॥ কোটীর উপর।

## রাজধানী-কলিকাতা।

সংজ্ঞা—ভারতবর্ষ অতি প্রাচীন দেশ। বহুপূর্ব্বে এই দেশে কোন জাতি বাস করিত, তাহাদের আচার ব্যবহার কিরূপ ছিল, কোন্ ভাষাই বা তাহারা ব্যবহার করিত, তৎসমুদয় জানিবার কোনও উপায় নাই। কেহ কেহ বলেন খৃষ্টিয় শাক আরম্ভের বহুপূর্ব্বে হিন্দুরা হিন্দুকুশ পর্ব্বতের উত্তর হইতে আসিয়া আদিম অধিবাসী দিগকে পরাস্ত করিয়া এদেশে আধিপত্য স্থাপন করেন; এবং যথাক্রমে সূর্য্য বংশ, চন্দ্রবংশ, নাগ কুল ও অগ্নি কুলোদ্ভব রাজারা রাজত্ব করেন। তাহার পর মুসলমানেরা সিন্ধু নদ পার হইয়া এই দেশ জয় করেন এবং একাদি ক্রমে ৫৬৫ বৎসর রাজত্ব করেন। অবশেষে ১৭৫৭ খৃঃ অব্দে পলাসী সংগ্রামে সিরাজ উদ্দৌলাকে পরাস্ত করিয়া ইংরেজেরা ইহা শাসন করিয়া আসিতেছেন। চন্দ্র বংশীয় ভারত রাজার রাজত্ব কালে, তদীয় নামানুসারে ইহার "ভারতবর্ষ" নাম করণ হয়। মুষলমানেরা ইহাকে হিন্দু স্থান নাম প্রদান করেন। ইংরাজীতে ইহার নাম ইণ্ডিয়া (India), এই নাম গ্রীকেরা প্রদান করেন।

সীমা—উত্তরে হিমালয় পর্ব্বত; পূর্ব্বে চীন, পূর্ব্ব উপদ্বীপ ও বঙ্গসাগর; দক্ষিণে ভারত মহাসাগর; পশ্চিমে আরব সাগর, বেলুচিস্তান, আফগানিস্তান।

দ্বীপ—লঙ্কা, লাক্ষাদ্বীপ, মালদ্বীপ, রামেশ্বর, রামরি এবং চেড়ুবা ভারতবর্ষের পশ্চিম। আণ্ডামান, নিকোবর বঙ্গোপ-সাগরে। মারগুই বৃটিশ ব্রহ্মের দক্ষিণ।

হ্রদ—উড়িষ্যায় চিল্কা। কলাইর গোদাবরী ও কৃষ্ণার মধ্যে। পল্লিকট্ট মান্দ্রাজের উত্তর। রাণ কচ্ছদেশে, বর্ষাকাল ভিন্ন অন্য সমস্ত ঋতুতে উহা শুষ্ক থাকে। সম্বর, সুর রাজপুতনায়।

উপসাগর—কাম্বে ও কচ্ছ পশ্চিম কূলে। মন্নার ভারতবর্ষ ও লঙ্কার মধ্যে। মার্টাবান ব্রহ্মদেশের দক্ষিণ।

প্রণালী—পক প্রণালী ভারতবর্ষ ও লঙ্কার মধ্যে।

অন্তরীপ—কুমারিকা ভারতবর্ষের দক্ষিণ। ডিউহেড্ গুজরাটের দক্ষিণ। কালিমিয়র ভারতবর্ষের দক্ষিণ পূর্ব্ব। নিগ্রয়িস ব্রহ্মদেশের দক্ষিণ। পাল্‌মিরাস মহানদীর মোহানার উত্তর।

পর্ব্বত—হিমালয় ভারতবর্ষের উত্তর, প্রধান শৃঙ্গ গৌরীশঙ্কর। ( ১৩ পৃষ্ঠা দেখ ) আর্ব্বলী ( অরাবল্লী ) গঙ্গা ও সিন্ধুর মধ্যে আজমীর প্রদেশের উত্তর দক্ষিণ বিস্তৃত, প্রধান শৃঙ্গ আবু। বিন্ধ্য ভারতবর্ষের মধ্যস্থলে। সাতপুর বা ইন্দ্রজাদি নর্ম্মদা নদীর দক্ষিণে। পূর্ব্বঘাট ও পশ্চিম ঘাট ভারতবর্ষের দক্ষিণে দুই উপকূলে, শিভারো পূর্ব্বঘাট পর্ব্বতের অংশ; পালানই ও পাটকই পাহাড় পূর্ব্বে। জোমা আরাকান ও ব্রহ্মের মধ্যে। সুলিমান ভারতবর্ষ ও আফগানিস্তানের মধ্যে, সিয়ামিজ, টেনাসেরিম ও শ্যামের অন্তর্ব্বর্ত্তী। হালা সিন্ধু ও বেলুচিস্তানকে পৃথক করিতেছে, নীলগিরি ভারতবর্ষে; আডামস্পেক লঙ্কায়।

গিরিপথ—ভারতবর্ষের উত্তর পশ্চিম প্রান্তে খাইবার ও বোলান ( ৩৩ ও ৬০ মাইল দীর্ঘ ) গিরিপথ।

## নদী (Rivers)

| | নদীর নাম। | উৎপত্তি স্থান। | যে দেশ দিয়া প্রবাহিত | পতন স্থান। | উপনদী। | দৈর্ঘ্য। |
|---|---|---|---|---|---|---|
| পূর্ব্ব বাহিনী নদী। | মহানদী | বাঙ্গালার দক্ষিণ পশ্চিম | উড়িষ্যা | বঙ্গোপসাগর | ... ... | ৫২০ মাইল |
| | গোদাবরী | পশ্চিম ঘাট (নাসিক) | বম্বে, হাইদরাবাদ | বঙ্গোপসাগর | মানজিরা (দক্ষিণে) পূর্ণ, প্রাণহিত, ইন্দ্রবতী (বামে) | ৯০০ মাইল |
| | কৃষ্ণা | পশ্চিম ঘাট (মহাবালেশ্বর) | বম্বে, হাইদরাবাদ | বঙ্গোপসাগর | মালপ্রভ, তুঙ্গভদ্র, ভীম, | ৮০০ মাইল |
| | কাবেরী | ঐ (কূর্গ) | মহীশুর, কোইম্বাটুর তাঞ্জোর, ত্রিচিনোপলি | বঙ্গোপসাগর | ভবানী, নোয়ী, | ৪৭২ মাইল |
| | পেনার (A) | মহীশুর | মহীশুর, কডফ, নেলোর, | বঙ্গোপসাগর | ... ... | ৩৫৫ মাইল |
| | পেণার (B) | মহীশুর | মহীশুর, সেলেম, আর্কট | বঙ্গোপসাগর | ... ... | ২৪৪ মাইল |

(A) (B) গ্রীষ্মকালে শুষ্ক হয়।

| | নদীর নাম। | উৎপত্তি স্থান। | যে দেশ দিয়া প্রবাহিত | পতন স্থান। | উপনদী। | দৈর্ঘ্য। |
|---|---|---|---|---|---|---|
| দক্ষিণ বাহিনী। | সিন্ধু | কৈলাস পর্ব্বত | কাশ্মীর, পঞ্জাব, সিন্ধু | আরব সাগর | শতদ্রু, বিপাসা, ইরাবতী, চন্দ্রভাগা, বিতস্তা, (সটলেজ, বিয়াস, চেনাব, রাবি, ঝেলাম), | ১৮০০ মাইল |
| | গঙ্গা | হিমালয় পর্ব্বত | উত্তর পশ্চিম প্রদেশ ও নিম্ন বাঙ্গালা | বঙ্গোপসাগর | যমুনা, শোন, রামগঙ্গা, গোমতী, ঘর্ঘরা গণ্ডক, কুশী, | ১৫০০ মাইল |
| | ব্রহ্মপুত্র | হিমালয় পর্ব্বত | তিব্বত আসাম | বঙ্গোপসাগর | দিখু, মর্ম্ম, নীলকোমার, টীষ্টা, | ১৪০০ মাইল |
| পশ্চিম বাহিনী। | তাপ্তী | বিতুল (Baitul) | বোম্বাই | কাম্বে উপ, সা, | ... ... | ৫০০ মাইল |
| | নর্ম্মদা | রামগড় | বোম্বাই, ইন্দোর, | কাম্বে উপ, সা, | ... ... | ৭৫০ মাইল |

জলবায়ু—ভারতবর্ষ ষড়ঋতু সম্পন্ন দেশ। গ্রীষ্ম, বর্ষা, শরত, হেমন্ত, শীত ও বসন্ত আবহমান কাল চলিয়া আসিতেছে। উক্ত ষড়ঋতুর মধ্যে গ্রীষ্ম, বর্ষা ও শীত এই তিনটী প্রধান। গ্রীষ্মকালে যেরূপ গ্রীষ্ম হয়, শীতকালে সেরূপ প্রচণ্ড শীত হয় না। করমণ্ডল উপকুল ও পশ্চিম প্রদেশের মরুভূমিতে গ্রীষ্মের আতিশয্য। পার্ব্বত্য প্রদেশে শীত সমধিক। উত্তর পশ্চিম প্রদেশে শীত গ্রীষ্ম সমান। মলবার উপকুলে অত্যন্ত বর্ষা হয়। বর্ষাকালই (আষাড়, শ্রাবণ) বৃষ্টির সময়। তদ্ভিন্ন অন্যান্য সময়েও বৃষ্টি হয়। বঙ্গোপসাগর হইতে মেঘ উঠিয়া বৃষ্টি বর্ষণ করে। উত্তর পূর্ব্ব ও দক্ষিণ পশ্চিম হইতে মন্‌সুন্‌ প্রবাহিত হয়।

ভূমি—দুই এক স্থল ভিন্ন প্রায় সর্ব্বত্রই উর্ব্বরা; তন্মধ্যে বাঙ্গলা ও বিহার প্রদেশের ভূমি সমধিক উর্ব্বরা (বিশেষতঃ গঙ্গার তীরবর্ত্তী স্থান অতিশয় উর্ব্বরা); সিন্ধু ও গুজরাট বালুকাময় সুতরাং অনুর্ব্বর। উড়িষ্যা ও গণ্ডোয়ানা অনুর্ব্বর। মলবার ও করমণ্ডল বালুকাময় সুতরাং শস্য ভাল হয় না। সাধারণতঃ ভারতবর্ষ অত্যন্ত উর্ব্বরা সেই জন্য ইহার অপর নাম "স্বর্ণভূমি" অর্থাৎ সোণার ভারত।

জন্তু—মেষ, ছাগ, গো, অশ্ব, উষ্ট্র, কুকুর, বিড়াল প্রভৃতি গ্রাম্য জন্তু। সিংহ, হস্তী, ব্যাঘ্র, নেকড়ে ব্যাঘ্র, শূকর, নানা জাতীয় বানর ও হরিণ বনে দেখা যায়। গুজরাটে সিংহ, ও সিন্ধুদেশে বন্য গর্দ্দভ দেখা যায়। হাড়গিলা, চিল, বাদুড় ইত্যাদি নানাজাতীয় পক্ষী এবং শৃগাল, উল্কামুখী প্রভৃতি নানাজাতীয় পশু ভারতের সর্ব্বত্র দেখা যায়। নানাজাতীয় সর্প, কুম্ভীর,

হাঙ্গর প্রভৃতি স্থলে ও জলে দৃষ্ট হয়। প্রজাপতি, রেসমপোকা, জোনাকী প্রভৃতি কীট পতঙ্গ সর্ব্বত্রই দৃষ্ট হয়।

ধর্ম্ম--হিন্দু, বৌদ্ধ, জৈন ও মুসলমান। বিদেশীয় খ্রীষ্টধর্ম্মের অনেক উন্নতি হইয়াছে।

ভাষা—সংস্কৃত, বাঙ্গলা, হিন্দি, পারসি, উর্দ্দু, আসামী, নেপালী, কাশ্মীরি, পঞ্জাবী, গুজরাটী, মারহাট্টী, উড়িয়া, তামিল, গণ্ডী প্রভৃতি ভাষা ভারতবর্ষে প্রচলিত। এক্ষণে রাজভাষা ইংরাজির সম্মান অধিক এবং সর্ব্বত্রই উহা প্রচারিত হইয়াছে।

গবর্ণমেণ্ট ;—ভারতবর্ষের গবর্ণর জেনারেল এদেশের সর্ব্বোপরি, তাঁহার অধীন লেফ্‌টেন্যাণ্ট গবর্ণর (ক), গবর্ণর (খ), চীফ্‌ কমিশনর (গ), আছে। সমস্ত বৃটিশ ইণ্ডিয়া বহু সংখ্যক জেলায় বিভক্ত। প্রত্যেক জেলায় একজন কালেক্টর আছেন; খাস বৃটিশ রাজ্যের পরিমাণ ফল ১০ লক্ষ ৯৫ হাজার বর্গ মাইল লোকসংখ্যা ২১॥ কোটি।

(ক) লেপ্টনাণ্ট গবর্ণরের অধীন,—বাঙ্গালা, বিহার, ছোটনাগপুর, উড়িষ্যা, বঙ্গদেশীয় লেফ্‌টনাণ্টের অধীন। উত্তর পশ্চিম প্রদেশ ও অযোধ্যা এবং পঞ্জাব এক এক জন শাসন কর্ত্তার অধীন।

(খ) গবর্ণরের অধীন ;—বম্বে, মান্দ্রাজ ও লঙ্কা।

(গ) চীফ কমিশনরের অধীন ;— আসাম, বিরার, মধ্যপ্রদেশ, ব্রহ্মদেশ, মহীশুর, কূর্গ, আণ্ডামান ও নিকোবর দ্বীপ।

রাজস্ব ;—প্রধানতঃ জমির আয়, তদ্ভিন্ন আবগারী, লবণ, ষ্ট্যাম্প প্রভৃতিতে সর্ব্বশুদ্ধ ৮২ কোটী টাকা আয়।

রাস্তা—পূর্ব্বে ভারতে রাস্তা পথের তাদৃশ সুবিধা ছিল না। এক্ষণে ইংরাজ গবর্ণমেণ্টের দয়ালুতায় প্রায় সর্ব্বত্রই রাজপথ

রেলওয়ে ( রেলপথ )—সমস্ত প্রধান প্রধান স্থানে রেলপথ। ভারতে ১৬ হাজার মাইল রেলপথ।

টেলিগ্রাফ—ভারতে ২০ হাজার মাইল টেলিগ্রাফ তার বিস্তৃত।

উদ্ভিজ্জাদি কৃষিজ উৎপন্ন—ধান্য, গম, যব, ইক্ষু, ভুট্টা, আদা, পাট, নীল, শন্, আফিঙ্, তুলা, কাফি, সিন্‌কোনা, সর্ষপ, নারিকেল, তাল, আম্র, খর্জ্জুর, ডুমুর, তামাক, রেসম প্রভৃতি উদ্ভিজ্জাদি ভারতবর্ষে আছে।

আকরিক উৎপন্ন—মান্দ্রাজ প্রেসিডেন্সিতেঃ—আর্কটে ও মলবারে লৌহ; নেলোরে ও পূর্ব্বঘাট পর্ব্বতে তাম্র; সলেমে ম্যাগনিসিয়া, লবণ, অভ্র সর্ব্বত্র। বাঙ্গালায়—রাণীগঞ্জে কয়লা; কুমায়ুনে লৌহ ও তাম্র; চুণারে বেলেপাথর, সোরা, অভ্র অধিকাংশ স্থানে পাওয়া যায়; পঞ্জাবে—পঞ্চনদের বালুকায় স্বর্ণ; লৌহ, সীস পর্ব্বতাদিতে; সোরা সমতল স্থানে। ঝেলম ও সিন্ধুর অন্তর্গত প্রদেশে—লবণ, গন্ধক, ফটকিরি, রসাঞ্জন পাওয়া যায়। লঙ্কায়—গ্রানিট্ প্রস্তর, মুক্তা সর্ব্বত্র। কাণ্ডিতে ও জাফনায় চকমকি প্রস্তর। পদ্মরাগ ও রক্তমণির জন্য লঙ্কা বহুকাল হইতে প্রসিদ্ধ; এতদ্ভিন্ন লবণ, সোরা, ফটকিরি, অনেক স্থানে পাওয়া যায়।

শিল্পজাত উৎপন্ন—মান্দ্রাজেঃ—কার্পাস বস্ত্র, চিনি, নীল ইত্যাদি। মধ্যপ্রদেশেঃ—বস্ত্র, পিত্তল ও তাম্রের বাসনাদি। বঙ্গদেশে তুলা ও রেসমের বস্ত্রাদি। অহিফেন, নীল, রেসম, চিনি, কাগজ, মৃৎপাত্র, ধাতুপাত্র, গহনা ইত্যাদি। আসাম প্রদেশেঃ—চা প্রধান উৎপন্ন। বোম্বাই প্রদেশেঃ—বস্ত্রাদি এবং

কাগজ। পঞ্জাবে—রেসম ও কার্পাস বস্ত্রাদি। কাশ্মীরেঃ—শাল, কাগজ ইত্যাদি।

প্রধান প্রধান উৎপন্নের স্থল নির্দ্দেশঃ—আফিঙ—বিহার ও মালব। নীল—বাঙ্গলা, বিহার ও মান্দ্রাজ প্রেসিডেন্সি। পাথুরিয়া কয়লাঃ—মধ্য প্রদেশ ও পশ্চিম বাঙ্গালা। পাট—বাঙ্গলা। কলে বস্ত্রাদিঃ—বোম্বাই, বরোচ, আহম্মদাবাদ, কলিকাতার নিকটস্থ হাবড়া, মাহেশ, ঘুসড়ি, কাশীপুর, ইন্দোর, মান্দ্রাজ। কলে থলে ইত্যাদি।—শিয়ালদহ, বরাহনগর, রিষিড়া, কাশীপূর ইত্যাদি। রেসম বস্ত্রাদিঃ—বাঙ্গলা, কাশী, ব্রহ্মদেশ। শাল—কাশ্মীর, অমৃতসর, লুধিয়ানা। গহনা ইত্যাদিঃ—কলিকাতা, কচ্ছ, কটক, বালেশ্বর, ঢাকা, দিল্লী, বোয়ালিয়া। চন্দন কাষ্ঠের গঠন—বোম্বাই ও ব্রহ্মদেশ।

আমদানী—তুলার বস্ত্রাদি, ধাতুদ্রব্য, রেশম, পশম, কাগজ, কয়লা, লবণ ইত্যাদি।

রপ্তানি—তুলা, অহিফেন, শস্য, জুট, নীল ও নানাবিধ ফল, চা, কাফি, রেশম, পশম ইত্যাদি। অহিফেন চীনে ও অন্য সকল ইংলণ্ডে প্রেরিত হয়।

প্রাকৃতিক বিভাগ—ভারতবর্ষ দুইভাগে বিভক্ত—আর্য্যাবর্ত্ত ও দক্ষিণাপথ। বিন্ধ্য হইতে উত্তরে হিমালয় পর্য্যন্ত আর্য্যাবর্ত্ত। বিন্ধ্য হইতে দক্ষিণে কুমারিকা পর্য্যন্ত দক্ষিণাপথ।

আর্য্যাবর্ত্ত ৪ চারি ভাগে বিভক্ত,—হিমালয় প্রদেশ, মধ্য-প্রদেশ, প্রাচ্য প্রদেশ, প্রতীচ্য প্রদেশ। দক্ষিণাপথও ৪ চারি-ভাগে বিভক্ত,—নর্ম্মদা প্রদেশ, গোদাবরী প্রদেশ, কৃষ্ণা প্রদেশ, কাবেরী প্রদেশ।

হিমালয় প্রদেশে –ভোট, সিকিম, নেপাল, কুমায়ুন, গড়োয়াল, কাশ্মীর ও সর্হিন্দ এই সাত মধ্য প্রদেশ দিল্লি, অযোধ্যা, রাজপুতনা, আগরা, এলাহবাদ, মালব, আজমীর, রীবা ও বুন্দেল খণ্ড এই নয়; প্রাচ্য প্রদেশে বাঙ্গালা, বিহার ও আসাম এই তিন এবং প্রতীচ্য প্রদেশে গুজরাট, কচ্ছ, সিন্ধু ও পঞ্জাব এই চারিটী খণ্ড প্রদেশ আছে।

নর্ম্মদা প্রদেশে—খান্দেশ, গোণ্ডবন, উড়িষ্যা ও বিরার এই চারিটী গোদাবরী প্রদেশে উত্তর সরকার, হায়দারাবাদ, বিদর, কোঙ্কন, আওরঙ্গাবাদ, এই পাঁচটী; কৃষ্ণা প্রদেশে বিজাপুর, বালাঘাট, উত্তর কর্ণাট এই তিনটী; কাবেরী প্রদেশে মহীশুর, কানাড়া, মলবার, দ্রাবিড়, ত্রিবাঙ্কোড়, কোচ্চী ও দক্ষিণ কর্ণাট এই সাতটী খণ্ড প্রদেশ আছে।

রাজকীয় বিভাগ,—(১) বৃটিশ রাজ্য অর্থাৎ যে রাজ্যগুলি ইংরেজেরা স্বহস্তে শাসন করেন; (২) করদ মিত্র বা আশ্রিত রাজ্য; (৩) স্বাধীন রাজ্য (৪) অন্য ইউরোপীয় রাজ্য বা বিদেশীয় অধিকার।

## (১) বৃটিশ রাজ্য।

### বঙ্গদেশ।

পরিমাণ ফল ১৬৩৯০২ এক লক্ষ তেষট্টি হাজার নয় শত দুই। লোক সংখ্যা ৬৬৬৯১৪৫৬ ছয় কোটি ছষট্টি লক্ষ একানব্বই হাজার চারি শত ছাপান্ন। রাজস্ব ২০ কোটী টাকা।

বঙ্গদেশীয় লেফ্‌টেন্যাণ্ট গবর্ণরের অধীন বাঙ্গলা, বিহার, উড়িষ্যা ও ছোটনাগপুর লইয়া বঙ্গদেশ গঠিত। বঙ্গদেশীয় গবর্ণমেণ্টের অধীন ৪৭টী জিলা আছে।

### ১। প্রেসিডেন্সি বিভাগে (৬টি)। *

| ডিষ্ট্রীক্ট বা জেলা | | প্রধান নগর। |
|---|---|---|
| কলিকাতা | ... | কলিকাতা, (A); |

* প্রেসিডেন্সি বিভাগের অপরাপর বিবরণ "বঙ্গদেশ প্রেসিডেন্সি" প্রকরণে দ্রষ্টব্য।

(A) কলিকাতা বৃটিশ ইণ্ডিয়ার রাজধানী; বাণিজ্য স্থান ও বিশ্ববিদ্যালয়ের জন্য প্রসিদ্ধ। এই নগরে গবর্ণর জেনেরল বাস করেন।

| ডিষ্ট্রীক্ট বা জিলা | | প্রধান নগর। |
|---|---|---|
| ২৪ পরগণা | ... | (A) আলিপুর, বারুইপুর, দমদমা, বারাসত, বসীরহাট, শিয়ালদহ, ডায়মণ্ডহারবার। |
| যশোহর | ... | যশোহর, নড়াল, বনগাঁ, ঝিনেদহ, মাগুরা। |
| খুলনা | ... | খুলনা; সাতক্ষীরা, বাগেরহাট। |
| মুর্শিদাবাদ | ... | মুর্শিদাবাদ, বহরমপুর, লালবাগ, জঙ্গীপুর, কাণ্ডি, বালুচর, কাসিম বাজার (B)। |
| নদীয়া | ... | কৃষ্ণগনর, নবদ্বীপ, শান্তিপুর, কুষ্ঠে, রাণাঘাট, চূয়াডাঙ্গা। |

২। বৰ্দ্ধমান বিভাগে (৬টি)।

| | | |
|---|---|---|
| হুগলি | ... | হুগলি; শ্রীরামপুর, চুঁচুড়া, জাহানাবাদ। |
| হাবড়া | ... | হাবড়া; উলুবেড়িয়া, বালি, আমতা। |
| বৰ্দ্ধমান | ... | বৰ্দ্ধমান, কাটোয়া, কালনা, রাণীগঞ্জ (C)। |
| মেদিনীপুর | ... | মেদিনীপুর; ঘাটাল, কাঁথি, তমলুক, গড়বেতা। |
| বাঁকুড়া | ... | বাঁকুড়া; বিষ্ণুপুর। |
| বীরভূম | ... | বীরভূম; রামপুরহাট, সিউড়ি (D)। |

(A) আলিপুরে পশু শালা আছে। দমদমা ও বারাকপুরে সৈন্য নিবাস আছে।

(B) মুর্শিদাবাদের ১৫ ক্রোশ দক্ষিণে পলাসী; ১৭৫৭ খৃঃ অব্দে ইংরেজেরা এইখানে নবাব সিরাজ উদ্দৌলাকে পরাস্ত করিয়া বাঙ্গলা অধিকার করেন। কাসিম বাজারে রেসমের কারখানা আছে।

(C) রাণীগঞ্জে কয়লার খনি আছে।

(D) সিউড়ি বীরভূমের প্রধান ষ্টেসন।

## ৩। ঢাকা বিভাগে ( ৪টি )।

| ডিষ্ট্রীক্ট বা জেলা। | | প্রধান নগর। |
|---|---|---|
| ঢাকা | ... | ঢাকা; নারায়ণগঞ্জ, মানিকগঞ্জ, মুন্সীগঞ্জ(A) |
| বাখরগঞ্জ | ... | বরিশাল; পিরোজপুর, ভোলা, পটুয়াখালি, দক্ষিণ সাবাজপুর। |
| ফরিদপুর | ... | ফরিদপুর; গোয়ালন্দ। |
| মৈমন্‌সিংহ | ... | মৈমনসিংহ; সেরপুর, জামালপুর, কিশোর-গঞ্জ, আটিয়া, টাঙ্গাইল। |

## ৪। চাটিগাঁ বিভাগে ৪টি।

| | | |
|---|---|---|
| চাটিগাঁ | ... | ( চট্টগ্রাম পাহাড় প্রদেশ সহ ) চট্টগ্রাম, পটিয়া, কক্সবাজার, রাঙ্গামাটী (B)। |
| ত্রিপুরা | ... | কমিল্লা; ব্রাহ্মণবাড়ী, চাঁদপুর। |
| নওয়াখালি | ... | সুধারাম; ফেণী, ভুলুয়া। |
| দক্ষিণ লুসাই পাহাড় | ... | লুঙ্‌লে (C) |

## ৫। পাটনা বিভাগে (৭টী)।

| | | |
|---|---|---|
| পাটনা | ... | পাটনা, বিহার, দানাপুর, বাকিপুর। |
| গয়া | ... | গয়া, আরঙ্গাবাদ, জাহানাবাদ, নওয়াদা, দাউদ নগর (D)। |

---

(A) ঢাকাই বস্ত্র প্রসিদ্ধ। এখানে অন্যান্য সুক্ষ্ম শিল্পের কার্য্যও হইয়া থাকে।

(B) বেবন্দোবস্তী মহল।

(C) নূতন জেলা; চাটিগাঁ পাহাড়ের পূর্ব্বে।

(D) গয়া হিন্দুদিগের তীর্থস্থান। পাটনার প্রাচীন নাম পাটলি পুত্র।

জেলা। প্রধান নগর।

সাহাবাদ···আরা, শাসিরাম, ডুমরাঁও, বকসার।

চম্পারণ···মতিহারী, বেতিয়া।

শারণ···ছাপরা; গোপালগঞ্জ, সিওয়ান।

মুজঃফরপুর···মুজঃফরপুর, হাজিপুর, সীতামারি।

দ্বারবঙ্গ···দ্বারবঙ্গ (দ্বারভাঙ্গা); মধুবনী, তাজপুর, সমস্তিপুর।

৬। রাজসাহী ও কোচবিহার বিভাগে (৭টী)।

রাজসাহী···রামপুর বোয়ালিয়া; নাটোর, নবগ্রাম (নওগাঁ)।

দিনাজপুর···দিনাজপুর, ঠাকুর গাঁ।

রঙ্গপুর···রঙ্গপুর, কুড়িগ্রাম, গাইবাঁধা, নীলফামরি বা বাগডগ্রা।

বগুড়া···বগুড়া, শেরপুর।

পাবনা···পাবনা, সিরাজগঞ্জ।

দার্জ্জিলিঙ্গ···দার্জ্জিলিং, খরযাণ, শিলিগুড়ি (A)।

জলপাইগুড়ি···জলপাইগুড়ি, অলিপুর (B)।

৭। ভাগলপুর বিভাগে (৫টী)।

পূর্ণিয়া···পূর্ণিয়া; কৃষ্ণগঞ্জ, আরারিয়া, কদওয়া।

ভাগলপুর···ভাগলপুর; সুপুল, মধুপুর, বাঁকা।

মুঙ্গের···মুঙ্গের; জামালপুর, জমুই, বেগুসরাই।

মালদহ···মালদহ (C); শিবগঞ্জ, ইংরেজবাজার।

---

(A) দার্জ্জিলিংএর জল বায়ু স্বাস্থ্যকর। বঙ্গদেশের লেফটনাণ্ট গবর্ণর তথায় গ্রীষ্মকালে বাস করেন।

(B) অধুনা জলপাইগুড়িতে বিভাগীয় কমিশনরের বাসস্থান হইয়াছে।

(C) সুমিষ্ট আম্রের জন্য খ্যাত।

| ডিষ্ট্রীক্ট বা জেলা। | প্রধান নগর। |
|---|---|

সাঁওতাল পরগণা···নয়াতুম খাঁ ; জামতাড়া, দেওঘর, গড্ডা, পাকুড়, রাজমহল, সাহেবগঞ্জ (A)।

## ৮। কটক বিভাগে (৪টী)।

কটক (বাঁকী সহিত)···কটক ; যাজপুর, কেন্দ্রপাড়া (B)।
বালেশ্বর···বালেশ্বর ; ভদ্রক, চাঁদবালি। (C)
পুরী···পুরী (D) ; খুরদা।
অঙ্গুল (খোন্দমহাল সহ)···অঙ্গুল।

## ৯। ছোটনাগপুর বিভাগে (৪টী)। (E)

হাজারিবাগ···হাজারিবাগ ; গিরিধি (গিরিডিহি)।
লোহারডগা···রাঁচি (F), পালামৌ, দালবন গঞ্জ, পালকোট।
মানভূম···গোবিন্দপুর ; পুরুলিয়া।
সিংহভূম···চাঁইবাসা ( চৈবাসা )।

## উত্তর-পশ্চিম ও অযোধ্যা প্রদেশ।

পরিমাণ ফল ১ লক্ষ বর্গ মাইলের উপর। লোক সংখ্যা ৪৪১৮০০০ চুয়াল্লিশ লক্ষ আঠার হাজার। রাজস্ব ৫ কোটী টাকা।

আগরা, এলাহাবাদ, গড়োয়াল, কুমায়ুন, অযোধ্যা ও মালব এবং রাজপুতনার কোন কোন অংশ লইয়া উত্তর-পশ্চিম প্রদেশ

---

(A) রাঁচিতে ছোটনাগপুরের কমিশনর বাস করেন।
(B) সাঁওতাল পরগণা বেবন্দোবস্তী। দেওঘরে বৈদ্যনাথ আছেন।
(C) কটকের গহনা উৎকৃষ্ট।
(D) বালেশ্বরে ধাতু ও প্রস্তরের কাজ হইয়া থাকে।
(E) পুরীতে জগন্নাথ দেবের মন্দির আছে। (F) বেবন্দোবস্তী।

গঠিত। ১৮৭৭ খৃষ্টাব্দে অযোধ্যা উত্তর-পশ্চিম প্রদেশের সহিত মিলিত হইয়াছে। একজন লেফটেনাণ্ট গভর্ণর শাসনকর্ত্তা। ইনিই আবার অযোধ্যার চীফ কমিশনর। এ প্রদেশীয় গভর্ণরের অধীন ৪৯টী জেলা আছে।

জিলা। প্রধান নগর।

এলাহাবাদ বিভাগে (৬টী)

এলাহাবাদ···প্রয়াগ (A)।
বাঁধা···বাঁধা ; কালিঞ্জর।
জৌনপুর···জৌনপুর ; সংগ্রামপুর।
ফতেপুর···ফতেপুর।
কাণপুর···কাণপুর (B) ; বিঠর।
হমীরপুর···রাঠ ; হমীরপুর।

আগরা বিভাগে (৬টী)।

আগরা···আগরা (C) ; ফিরোজাবাদ।
ইটওয়া···ইটওয়া।

প্রধান নগর।

ফরাক্কাবাদ···ফরাক্কাবাদ।
ইটা···ইটা, খাসগঞ্জ।
মৈনপুরী···মৈনপুরী।
মথুরা···মথুরা, বৃন্দাবন (D)।

বারাণসী বিভাগে (৭টী)।

গোরখপুর···গোরখপুর।
বস্তী···বস্তী, মিন্দাবল।
গাজিপুর···গাজিপুর (E)।
আজমগড়···আজমগড়।
বালিয়া···বালিয়া ; রাসড়া।
মির্জাপুর···মির্জাপুর (F) ; চুণার (চণ্ডালগড়)।
বেণারস···কাশী বা বারাণসী (G)

(A) গঙ্গা ও যমুনার সঙ্গম স্থলে অবস্থিত ; হিন্দুদিগের তীর্থস্থান।

(B) কাণপুর বৃহৎসহর ও বাণিজ্য স্থান ; নানা সাহেব কর্ত্তৃক ১৮৫৭ খৃঃঅব্দে এখানে ভয়ানক হত্যাকাণ্ড হয়।

(C) আগরার তাজমহল প্রাসাদ জগতে প্রসিদ্ধ।

(D) উভয় নগরই হিন্দুদিগের তীর্থস্থান।

(E) গাজিপুরের গোলাপ, গোলাপজল ও আতর উৎকৃষ্ট।

(F) মির্জাপুর বাণিজ্যস্থান ও এখানে উৎকৃষ্ট কার্পেট প্রস্তুত হয়।

(G) হিন্দুদিগের তীর্থস্থান।

### মিরাট বিভাগে (৬টী)।

জিলা। প্রধান নগর।

মিরাট…মিরাট।

আলিগড়…কোয়েল, আলিগড়

মুজফরনগর…মুজফর নগর, কৈরাণ।

বুলন্দসহর…খুর্‌জা, বুলন্দসহর।

ডেরাদূন…ডেরা, মশুরী।

শাহারণপুর…শাহারণপুর, হরিদ্বার (A), কনথল

### রোহিলখণ্ড বিভাগে (৬টী)

বিজনৌর…বিজনৌর, নগীনা, নজিবাবাদ।

মুরাদাবাদ…মুরাদাবাদ।

বদাউঁ…বদাউঁ।

বেরিলী…বেরিলী।

পিলিভিৎ…পিলিভিৎ।

সাহজঁহাপুর…সাহজঁহাপুর।

### কুমায়ুন বিভাগে (৩টী)।

কুমায়ূন…আলমোড়া, রাণীক্ষেত (B)।

গড়োয়াল…শ্রীনগর, কেদারনাথ

জিলা। প্রধান নগর।

নাইনিতাল…নাইনিতাল, কাশীপুর।

### ঝাঁসী বিভাগে (৩টী)।

ঝাঁসি…ঝাঁসি ; মৌ।

ঝালৌন…ঝালৌন ; কাল্পি।

ললিতপুর…ললিতপুর।

### অযোধ্যা প্রদেশ বিভাগে (১২টী)।

লক্ষ্ণৌ…লক্ষ্ণৌ।

বড়বাঁকি…নবাবগঞ্জ।

উনাও…পর্ব্বা।

প্রতাপগড়…প্রতাপগড়।

সুলতানপুর…পার্কিন্সগঞ্জ।

রায় বেরিলী…রায় বেরিলী।

ব্যারাইচ্…ব্যারাইচ্।

গোঁদা…গোঁদা ; বিদ্যানগর।

ফৈজাবাদ…ফৈজাবাদ, অযোধ্যা (C)।

সীতাপুর…খইরাবাদ।

হৰ্দ্দুয়ী…সাহাবাদ।

খেরী…খেরী, লক্ষ্মীপুর।

---

(A) হিন্দুদিগের তীর্থস্থান।

(B) কুমায়ূন বিভগ বেবন্দোবস্তী।

(C) অযোধ্যা তীর্থস্থান। (রামায়ণনায়ক রামচন্দ্রের জন্মস্থান।)

## পঞ্জাব প্রদেশ।

পরিমাণ-ফল ২ লক্ষ ৮ হাজার বর্গ মাইল; লোক সংখ্যা প্রায় ১ কোটী ৮৮॥ লক্ষ। রাজস্ব ৩॥ কোটি টাকা।

পঞ্জাব, দিল্লী ও অন্যান্য কতিপয় স্থান লইয়া পঞ্জাব গবর্ণমেণ্ট সংগঠিত। ১৮৪৯ খৃঃ অব্দে পঞ্জাব বৃটিশ রাজ্যভুক্ত হয়; ১৮৫৮ খৃঃ অব্দে দিল্লী প্রদেশ ইহার সহিত মিলিত হইয়াছে। একজন লেপ্টেনাণ্ট গবর্ণর ইহার শাসন কর্ত্তা। "খাইবার পাশ" ইহার অধীন। পঞ্জাব গবর্ণমেণ্টের অধীনে ৩১টি জিলা আছে।

### ডেরাজাত বিভাগে (৪টী)

জিলা। প্রধান নগর।

ডেরাগাজী খাঁ···ডেরাগাজী খাঁ।

ডেরা ইস্মাইল খাঁ···ডেরা-ইস্মাইল খাঁ।

বন্নু···বন্নু; এডওয়ার্ডসাবাদ।

মুজফর গড়···মুজফর গড়।

### পেশাবর বিভাগে (৩টী)।

জিলা। প্রধান নগর।

পেশাবর···পেশাবর (পুরুষপুর, পেশওয়ার) (A)।

হাজরা···হরিপুর এবটাবাদ।

কোহাট···কোহাট।

### রাওলপিণ্ডি বিভাগে (৬টী)।

রাওলপিণ্ডি···রাওলপিণ্ডি, মুরী।

ঝেহলম্···ঝেহলম্, পিণ্ডদাদন খাঁ।

সাহপুর···সাহপুর, ভেরা।

গুজরণওয়ালা···গুজরণওয়ালা।

গুজরাট···গুজরাট, জালালপুর, চিনিয়ণওয়ালা (B)।

শিয়ালকোট···শিয়ালকোট।

(A) ৬২৯ খৃঃ অব্দে ২৬ বৎসর বয়সে প্রসিদ্ধ বৌদ্ধ পরিব্রাজক হিউএন্থ-সঙ্গ ভারতভ্রমণচ্ছলে সর্ব্বপ্রথমে এই স্থানে উপনীত হয়। তিনি ১৬ বৎসর ভারতবর্ষে থাকিয়া জ্ঞানোপার্জ্জন পূর্ব্বক ৬৪৫ খৃঃ অব্দে বসন্তকালে জন্মভূমিতে প্রত্যাগমন করেন।

(B) শিখ সমরের জন্য খ্যাত।

| জেলা। প্রধান নগর | জেলা। প্রধান নগর। |
|---|---|
| **লাহোর বিভাগে (৬টী)** | শিমলা…শিমলা, কালকা (E)। |
| লাহোর…লাহোর, মিয়াঁমীর (A) | লুধিয়ানা…লুধিয়ানা, জগবাঁও। |
| অমৃতসর…অমৃতসর। | **হিসার বিভাগে (২টী)।** |
| গুরুদাসপুর…গুরুদাসপুর, বটাল। | হিসার…হিসার, ভিবানী (F)। |
| ঝঙ্গ…ঝঙ্গ; মেঘিয়ানা। | শীর্ষা…শীর্ষা, হাঁসি (G)। |
| মণ্টগোমরী…মণ্টগোমরী। | রোহতক…রোহতক। |
| মুলতান…মুলতান, লোধরণ। | **জলন্ধর বিভাগে (৪টী)।** |
| **দিল্লি বিভাগে (৩টী)।** | জলন্ধর…জলন্ধর। |
| দিল্লি…দিল্লি (B); সোণপথ। | ফিরোজপুর…ফিরোজপুর, সোত্রাঁও, মুদকী (H)। |
| গুড়গাঁও…গুড়গাঁও, রিবাড়ী। | হুসিয়ারপুর…হুসিয়ারপুর। |
| কর্ণাল…কর্ণাল, পাণিপথ (C)। | কাঙ্গাড়া…কাঙ্গাড়া, জ্বালামুখী (I)। |
| **অম্বালা বিভাগে (৩টী)।** | |
| অম্বালা…অম্বালা; থানেশ্বর (D) | |

(A) লাহোর, পঞ্জাব প্রদেশের রাজধানী। পঞ্জাবের লেপ্টনাণ্ট এই খানে বাস করেন।

(B) দীল্লি মুসলমান বাদসাহদের রাজধানী ছিল। ইহার ন্যায় সুন্দর নগর তখন আর ছিল না। প্রাচীন নাম ইন্দ্রপ্রস্থ। গ্রন্থান্তরে উক্ত আছে ইহাই খাণ্ডব বন।

(C) পানিপথে মুসলমান অধিকার কালে ক্রমান্বয়ে ১৫২৬, ১৫৫৬ ও ১৭৬১ খৃঃ অব্দে ৩টী ভীষণ যুদ্ধ হয়।

(D) ১১৯২খৃঃ অব্দে পৃথ্বিরাজ ও সাহেব উদ্দিনে থানেশ্বরে ঘোরতর যুদ্ধ হয়।

(E) শিমলার জলবায়ু স্বাস্থ্যকর। আমাদের গবর্ণর জেনেরেল প্রতি বৎসর ৫ মাস এখানে বাস করেন। (F) (G) হিসার ও হাঁসির গরু উৎকৃষ্ট।

(H) সোব্রাও ও মুদকী নগর শিখ সমরের জন্য খ্যাত।

(I) কাঙ্গাড়ার একুশ মাইল দূরে ব্যাস নদীর পর পারে প্রসিদ্ধ জ্বালামুখী তীর্থ। তথায় সর্ব্বদা অগ্নি জ্বলিতেছে।

## বোম্বাই প্রেসিডেন্সি।

পরিমাণ ফল ১ লক্ষ ২৫ হাজার বর্গ মাইল। লোক সংখ্যা ১ কোটি ৬৪॥ লক্ষ। রাজস্ব প্রায় ১২ কোটী ৬০ লক্ষ টাকা।

সিন্ধু প্রদেশের প্রায় সমস্ত, ভারতবর্ষের পশ্চিম উপকূলস্থ অধিকাংশ স্থল, এডেন ও পূর্ব্ব আফ্রিকার অন্তর্গত সোমালি উপকূল বোম্বাই গবর্ণমেণ্টের শাসনাধীন। এক জন গবর্ণর শাসন-কর্ত্তা। এই গভর্ণমেণ্টের অধীন ২৪টী জিলা আছে।

(উত্তর বিভাগান্তর্গত)

### রাজধানী বিভাগে (১টী)।

জিলা। প্রধান নগর।

বোম্বাই দ্বীপ···বোম্বাই বা বম্বে (মুম্বই), সালসেট্ (A)।

### উত্তর বিভাগে (৭টী)।

টানা···টানা।

সুরাট···সুরাট (সৌরাষ্ট্র)।

পঞ্চমহল···গোধরা।

খেড়া···খেড়া।

অহমদাবাদ···অহমদাবাদ।

বরোচ···বরোচ।

কোলাবা···আলিবাগ।

### মধ্য বিভাগে (৬টী)।

জিলা প্রধান নগর।

খান্দেশ···ধুলিয়া।

নাসিক···নাসিক।

অহমদ নগর···অহমদ নগর।

পুনা···পুনা।

শোলাপুর···শোলাপুর।

সেতারা···সেতারা।

### দক্ষিণ বিভাগে (৫টী)।

বেলগাম···বেলগাম।

ধারওয়াড়···ধারওয়াড়।

বিজাপুর···বিজাপুর।

কানড়···কুম্টে, কারওয়ার।

রত্নগিরি···রত্নগিরি।

---

(A) বোম্বাই নগর রাজধানী। একটী ক্ষুদ্র দ্বীপের উপর অবস্থিত। সুপ্রসিদ্ধ মুম্বা দেবীর নামানুসারে ইহার নামকরণ হইয়াছে। বোম্বাই প্রেসিডেন্সিতে বিস্তর তুলার কল আছে (৮১টী)। শুদ্ধ বোম্বাইয়ে ৬৮টী এবং সমস্ত ভারতে ১১৭টী তুলার কল আছে।

### সিন্ধু বিভাগে (৫টী)।

জিলা। প্রধান নগর

করাচি…করাচি, তত্বা (পাতাল)।

থর ও পার্কর…অমরকোট।

জিলা প্রধান নগর

শিকারপুর…শিকারপুর।

হয়দরাবাদ…হয়দরাবাদ।

উত্তর সিন্ধুসীমা…জেকবাবাদ।

## মান্দ্রাজ প্রেসিডেন্সি।

পরিমাণ-ফল ১ লক্ষ ৪১ হাজার বর্গ মাইল। লোক সংখ্যা ৩ কোটী ১১॥ লক্ষ। রাজস্ব ১১ কোটী টাকার উপর।

ভারত উপদ্বীপের দক্ষিণাংশ ও পূর্ব্ব উপকূলের অধিকাংশ স্থল লইয়া এই প্রেসিডেন্সির সৃষ্টি। শাসনকর্ত্তা একজন গবর্ণর। এই গবর্ণমেন্টের অধীন ২২টী জেলা আছে।

### উত্তর বিভাগে (৩টী)।

গঞ্জাম…ব্রহ্মপুরম্, শ্রীকাকুলম্

গোদাবরী…কাকীনদ, রাজ-মহেন্দ্রবরম্

বিশাখপট্টনম্…বিশাখপট্টনম্।

### মধ্য বিভাগে (৯টী)।

কৃষ্ণা…মসলিপট্টনম্।

নেল্লরু…নেল্লরু।

কড়প…কড়প।

অনন্তপুরম্…অনন্তপুরম্।

বল্লারী…বল্লারী।

কর্ণূল…কর্ণূল।

উত্তর আর্কাড়ু…চিত্তরু, আর্কাড়ু।

চেঙ্গলপটু…সৈদাপেটে।

মাদ্রাজ…মাদ্রাজ বা চেন্নাপট্টনম (A)।

### দক্ষিণ বিভাগে (৫টী)।

দক্ষিণ আর্কাড়ু…কডলুর।

টাঞ্জাবুর…টাঞ্জাবুর (তাঞ্জোর)।

মদুরা…মদুরা, ডিণ্ডিগল বা তিন্দুকল।

তিরুচিনাপল্লী…তিরুচিনাপল্লী।

তিরুনেলবেলী…তিরুনেলবেলী।

### পশ্চিম বিভাগে (৫টী)।

সালেম…সালেম।

(A) এই নগর মান্দ্রাজ প্রেসিডেন্সির রাজধানী।

| জিলা। | প্রধান নগর। |
|---|---|
| কোয়াম্বাটুর | কোয়াম্বাটুর। |
| নীলগিরি | উতকমণ্ড (অণ্ডিকলমণ্ড)। |
| দক্ষিণ কানাড়া | মঙ্গলুর। |
| মলবর বা মলয়ম | কালিকট্ট বা কোরীকোট, তল্লিচেরী। |

## আসাম প্রদেশ।

পরিমাণ ফল ৪৬৩৪৫ বর্গ মাইল। লোকসংখ্যা প্রায় ৪৮ লক্ষ ৮১ হাজার। রাজস্ব ৮০ লক্ষ টাকা।

ব্রহ্মদেশের যুদ্ধ শেষ হইলে ১৮২৬ খৃঃ অব্দের ২৪শে ফেব্রুয়ারি আসাম বৃটিশ রাজ্যের অন্তর্গত হয়। তখন উহা বঙ্গদেশীয় গবর্ণমেণ্টের শাসনাধীন ছিল। ১৮৭৪ খৃঃ অব্দে উহা বঙ্গদেশ হইতে পৃথক হইয়াছে এবং একজন চীফ কমিশনরের শাসনান্তর্গত হইয়াছে। আসাম গবর্ণমেণ্টের অধীন ১১টী জিলা আছে।

| | |
|---|---|
| গোয়ালপাড়া | গোয়ালপাড়া, ধুবড়ি। |
| কামরূপ | গৌহাটী (A) বড়পেটা নলবাড়ী। |
| দরং | তেজপুর, মুটিয়া, মঙ্গলডিহি। |
| শিবসাগর | শিবসাগর, যোড়হাট, গোলাঘাট। |
| লক্ষ্মীপুর | লক্ষ্মীপুর, দেব্রুগড়, জয়পুর, সদিয়া। |
| নাগা পাহাড় | কহিমা, উখা। |
| নওগাঁ | নওগাঁ। |
| খসিয়া ও জয়ন্তিয়া পাহাড় | শিলোঙ্গ, চেরাপুঞ্জি, জোয়াই। |
| গারো পাহাড় | টুরা। |
| কাছাড় | শিলচর (B), হাইলো কাঁদি। |
| শিলেট্ | শ্রীহট্ট (C), হাবিগঞ্জ, । |

(A) গৌহাটীর এক ক্রোশ দক্ষিণে কামখ্যাঁ দেবীর মন্দির আছে।
(B) কাছাড়ে চা পাওয়া যায়।
(C) শ্রীহট্টে কমলা লেবু জন্মে।

## মধ্য প্রদেশ।

পরিমাণ ফল ১ লক্ষ ১৪ হাজার বর্গ মাইল; লোক সংখ্যা ১ কোটি ১৫ লক্ষের উপর। রাজস্ব দেড় কোটী টাকা।

১৮৬১ খৃঃ অব্দে নাগপুর এবং সাগর ও নর্ম্মদাপ্রদেশ মিলিত হইয়া মধ্যপ্রদেশ নামে খ্যাত হইয়াছে একজন চীফ কমিশনর শাসনকর্ত্তা। এই প্রদেশীয় গবর্ণমেণ্টের অধীন ১৯টী জিলা আছে।

### নাগপুর বিভাগে (৮টী)।

জিলা। প্রধান নগর।
নাগপুর…নাগপুর (A)।
ভাণ্ডারা…ভাণ্ডারা।
চাঁদা… চাঁদা।
বালাঘাট…হট্টা।
ওয়ার্দ্ধা (বর্দ্ধা)…হিঙ্গনহাট।
ঝব্বলপুর…ঝব্বলপুর।
সাগর…সাগর।
দমো…দমো।

### নর্ম্মদা বিভাগে (৭টি)।

সিওনি…সিওনি।
জিলা। প্রধান নগর।
মণ্ডল…মণ্ডল।
হোসঙ্গাবাদ…হোসঙ্গাবাদ।
নৃসিংহপুর…নৃসিংহপুর।
নিমার…খাণ্ডব (B)।
ছিঁদবড়…ছিঁদবড়।

### ছত্রিশগড় বিভাগে (৪টী)।

উত্তর গোদাবরী…সারঞ্চ।
সম্বলপুর…সম্বলপুর (C)।
বিলাসপুর…বিলাসপুর।
রায়পুর…রায়পুর।

বেলুচিস্তান (বৃটিশ)—এখানে তিনটী জিলা আছে যথা;—কোয়েটা, পিশিন, শিবি। অল্পদিন হইল এই রাজ্য সংগঠিত

---

(B) এখানকার গরু উৎকৃষ্ট।

(B) এখানে ওঙ্কার নাথ শিবের মন্দির আছে; প্রবাদ এই যে এইখানে খাণ্ডব দাহন হইয়াছিল।

(C) সম্বলপুরের আকরে উৎকৃষ্ট হীরক পাওয়া যায়।

হইয়াছে। কোয়েটা প্রধান নগর; চীফকমিশনরের বাসস্থান। সীমা প্রদেশ রক্ষার জন্য এখানে বহু সংখ্যক সৈন্য ও সুদৃঢ় কেল্লা আছে।

বিরার (প্রাচীন বিদর্ভ)—হায়দরাবাদের নিজাম ১৮৫৩ খৃঃ অব্দে গবর্ণমেণ্ট রক্ষিত স্বরাজ্যস্থ সৈন্যগণের বেতন দানে অসমর্থ হইলে, সেই অপ্রদত্ত সৈনিক বেতন শোধার্থ এই রাজ্যটী গবর্ণমেণ্টের হস্তে অর্পণ করেন। হায়দরাবাদের রেসিডেণ্ট এই প্রদেশ শাসন করেন। ইহার পরিমাণ ফল ১৭ হাজার বর্গ মাইল। লোক সংখ্যা ২৬ লক্ষ ৮ হাজার। এখানে অপর্য্যাপ্ত তুলা জন্মে। প্রধান নগর—ইলাচপুর, আকোলা ও ওমরাবতী।

কূর্গ (বা কুপণ্ড)—ইহা মহীশূরের দক্ষিণস্থ কয়েকটী ক্ষুদ্ররাজ্য। মহীশূরের এজেণ্ট ও কূর্গের চীফকমিশনর ইহার শাসন-কর্ত্তা। রাজধানী "মড় করা"। কাফি ও দারুচিনি প্রধান উৎপন্ন।

আজমীড় ও মেহেরবরা। ইহা রাজপুতনার অন্তর্গত ক্ষুদ্র-রাজ্য। প্রধান নগর "আজমীড়"। এখানে গবর্ণর জেনেরলের এজেণ্ট অবস্থান করেন।

আণ্ডামান দ্বীপশ্রেণী (কারাপ্রাসাদ)—ইহা বঙ্গোপসাগরে। এক জন চীফ কমিশনরের শাসনাধীন। নিকোবর দ্বীপও তাঁহার শাসনান্তর্গত। ভারতের উৎকট অপরাধীদিগকে এই দ্বীপে নির্ব্বাসিত করা হয়। প্রধান উৎপন্ন নারিকেল ও কাতা। প্রধান নগর পোর্টব্লেয়ার।

## (২) করদমিত্র ও আশ্রিত রাজ্য।

যে রাজ্য গুলি ইংরাজদের অধিকৃত নহে; অথচ কোনও না কোন প্রকারে উঁহাদের বশতাপন্ন, তাহাই করদমিত্র ও আশ্রিত

রাজ্য। ভারতবর্ষে সর্ব্বশুদ্ধ ক্ষুদ্র বৃহৎ ছয় শতের উপর করদ মিত্র ও আশ্রিত রাজ্য আছে। পরিমাণ ফল ৬ লক্ষ বর্গ মাইল। লোক সংখ্যা ৫॥ কোটি। উহা হইতে প্রায় ৭২ লক্ষ ৬২ হাজার টাকা রাজস্ব উঠে। নিম্নে কয়েকটি প্রধান প্রধান রাজ্যের তালিকা দেওয়া হইল।

১। বঙ্গদেশের অন্তর্গত—সিকিম—তমলঙ্। কোচবিহার—কোচবিহার। পার্ব্বতীয় ত্রিপুরা (ঢাকা বিভাগে)—আগরতলা। কটক করদ মহল (উড়িষ্যা বিভাগে—ময়ুরভঞ্জ ইত্যাদি)। ছোট নাগপুর মহল (যশপুর, উদয়পুর, সরগুজা ইত্যাদি)।

২। আসাম প্রদেশের অন্তর্গত—মণিপুর—মণিপুর। *

৩। পঞ্জাব প্রদেশের অন্তর্গত—কাশ্মীর—কাশ্মীর, জম্বু। পাতিয়ালা—পাতিয়ালা। কপূর্রতলা—কপূর্রতলা। বহাবলপুর—বহাবলপুর। নাভা, ঝিন্দ, সম্মুর ইত্যাদি।

৪। উত্তর পশ্চিম প্রদেশের অন্তর্গত—রামপুর—রামপুর (রোহিলখণ্ড প্রদেশে)। আজমীড় প্রদেশে—সাহপুর। স্বাধীন গড়োয়াল। †

৫। "রাজপুতনা এজেন্সির অন্তর্গত"—উদয়পুর—উদয়পুর। জয়পুর—জয়পুর। কৃষ্ণগড়—কৃষ্ণগড়। যশল্মীর—

* মণিপুর ইংরাজদিগের আশ্রিত রাজ্য ছিল। উহার শাসন প্রণালী স্বাধীন রাজার ন্যায়, তবে রাজা স্বীয় রাজ্যমধ্যে যথেচ্ছাচার করিতে পারেন না, ইহাই প্রভেদ। গত ১২৯৭ সালে পারিবারিক গোলযোগ উপস্থিত হয়, এবং সন ১২৯৮ সালের ১৫ই বৈশাখ মণিপুর বৃটিশ রাজ্যভুক্ত হইয়াছে। সংপ্রতি চূড়াচাঁদ নামক একজন রাজবংশীয় বালকের নামে রাজ কার্য্য নির্ব্বাহিত হইতেছে।

† আজমীড়ের ৯ মাইল পশ্চিমে পুষ্কর হ্রদ অবস্থিত। এই হ্রদের জলে অবগাহন করিলে দেহ পবিত্র হয়। ইহাই হিন্দুদের পবিত্র পুষ্কর তীর্থ।

যশল্মীর। যোধপুর—যোধপুর। বিকানীর—বিকানীর। ভরতপুর—ভরতপুর। ঢোলপুর—ঢোলপুর। টঙ্ক—টঙ্ক। কোটা—কোটা। ঝল্লবর—ঝল্লবর। ধোলপুর—ধোলপুর।

৬। বোম্বাই প্রেসিডেন্সির অন্তর্গত।—বরদা—বরদা। কচ্ছ—ভুজ। মহীকান্ত এজেন্সি—আইদা, সাদবা। কাটিওয়ার এজেন্সি—রাজকোট, ভাবনগর, নবনগর। চরবাকান্ত এজেন্সি—উদয়পুর, বাড়িয়া। কাম্বে—কাম্বে। শাবন্তবাড়ী—শাবন্তবাড়ী। কোলাপুর—কোলাপুর। খয়েরপুর—খয়েরপুর।

৭। মধ্য ভারতবর্ষীয় এজেন্সির অন্তর্গত—মালব বা সেন্ধিয়ার রাজ্য।—গোয়ালিয়র—গোয়ালিয়র, মহারাজপুর, উজ্জয়িনী। ইন্দোর বা হোলকার রাজ্য—ইন্দোর, রামপুর। রীবাঁ—রীবাঁ। পান্না—পান্না। টিহরি—টিহরি। বুন্দেলখণ্ডে—ছত্রপুর—ছত্রপুর। ধার—ধার। ভূপাল—ভূপাল।

৮। মাদ্রাজ প্রেসিডেন্সির অন্তর্গত—ত্রিবাঙ্কোড়—ত্রিবাণ্ড্রম। কোচিন—ত্রিশূর। পদ্মকোটৈ (তণ্ডীমানের রাজ্য)—পদ্মকোটৈ। এজেন্সি জনপদ—জয়পুর, গুমসর, রম্পা। মহীশূর—বঙ্গলরু। হয়দরাবাদ—হয়দরাবাদ।

## (৩) স্বাধীন রাজ্য।

হিমালয় প্রদেশে নেপাল ও ভোট এই দুইটী রাজ্য স্বাধীন। পরিমাণ ফল ১॥ লক্ষ বর্গ মাইল। লোক সংখ্যা প্রায় ৫০ লক্ষ। নেপালের রাজধানী কাষ্ঠমণ্ডপ; ভোটের রাজধানী পুণ্যাথ বা দশন; টাসিটিউডন আর একটি নগর।

## (৪) বিদেশীয়দিগের অধিকার।

পরিমাণ ফল ১৬৪৪ বর্গ মাইল। লোক সংখ্যা ৮ লক্ষ। ফরাসিদের অধিকৃত—পণ্ডিচেরী ও কারিকল—কর্ণাট প্রদেশে, করমণ্ডল উপকূলে। চন্দননগর—বঙ্গদেশে, হুগলির দক্ষিণ। মাহে—মলবার প্রদেশে, মলবার উপকূলে। ইয়ানও—উড়িষ্যার উপকূলে। পর্টুগীজদিগের অধিকৃত—গোয়া—কঙ্কণের দক্ষিণে, মলবার উপকূলে। দমন—কঙ্কণের উত্তর। দিউ—কাটিওয়ার রাজ্যের দক্ষিণ (অতি ক্ষুদ্র দ্বীপ)।

## বঙ্গদেশ, প্রেসিডেন্সি বিভাগ!

সমস্ত প্রেসিডেন্সি বিভাগ, কলিকাতা, ২৪ পরগণা, নদীয়া, মুর্শিদাবাদ, যশোহর ও খুলনা এই ছয়টি জেলায় বিভক্ত। প্রতি জেলায় কয়েকটি করিয়া মহাকুমা আছে। তাহাদের নাম বঙ্গদেশের মধ্যে সন্নিবিষ্ট হইয়াছে।

১। কলিকাতা সমস্ত বৃটিশ ইণ্ডিয়ার রাজধানী; এ কারণ ইহাকে স্বতন্ত্র জিলা বলিয়া গণ্য না করিলেও চলে। এখানে ভারতের সর্ব্বপ্রকার প্রধান বিচারালয় স্থাপিত এবং সর্ব্বপ্রকার বাণিজ্যের কারবার হইয়া থাকে। এখানে ভাইস্‌রয়ের বাসস্থান আছে। বাঙ্গলার লেপ্টেনান্ট গভর্ণরও এখানে বাস বরেন।

২। ২৪ পরগণায়—আলিপুর, বারুইপুর, বারাকপুর, দমদমা, বারাসত, বসিরহাট, শিয়ালদহ, ডায়মণ্ডহারবার এই কয়টী মহকুমা আছে। অন্যান্য প্রসিদ্ধ স্থান—কালিঘাটে কালীর মহামন্দির। সিয়ালদহে পাটের কারখানা আছে। গরিফা ও কামারহাটীতে চট ও সুতার কল। কাঁটালপাড়া, খাড়ী, কাজীপাড়াতে মেলা আছে। গোবরডাঙ্গাতে চিনির কারখানা আছে। দক্ষিণেশ্বর, সুখচর, পানিহাটী, হালিসহর—বাজার। টালিগঞ্জ, গড়ে, জয়-নগর, মালঞ্চ, রাজারহাট, সূর্য্যপুর ও চেঙলায় চাউলের বিকি ও কিনি নৌকার আমদানী হয়। টাকী জমিদার দিগের বাসস্থান। বিখ্যাত কালী

নাথ মুন্সী এই স্থানে জন্ম গ্রহণ করেন; এখান কার গাড়ু উৎকৃষ্ট। অন্যান্য গ্রাম—ফলতা, কুলপী, হাসানাবাদ, আগড়পাড়া ইত্যাদি। বারাকপুর, দমদমায় সৈন্য নিবাস আছে। খড়দহ গোস্বামীদিগের বাসস্থান। আলিপুরে পশুশালা আছে। মাহেশে নূতন কাপড়ের কল স্থাপিত হইয়াছে।

৩। নদীয়া—নবদ্বীপ, অগ্রদ্বীপ, শান্তিপুর, কুলিয়া ইত্যাদি তীর্থস্থান। নবদ্বীপ সংস্কৃত চর্চ্চার প্রধান স্থান। কালিগঞ্জ, কৃষ্ণগঞ্জ, স্বরূপগঞ্জ, কাশিমপুর, চাকদহ বাণিজ্য স্থান। হাঁসখালি, কুমারখালি, গোঁসাই-দুর্গাপুর, জাগুলি, পলাশী অন্যান্য প্রসিদ্ধ স্থান।

৪। মুর্শিদাবাদ—ভগবানগোলা, কাশিম বাজার, দৌলতাবাদ, এই সমস্ত রেশমের কারবার স্থান। বালুচর, জিয়াগঞ্জ, বেলডাঙ্গা, মরগ্রাম ইত্যাদি বাণিজ্য স্থান। বেলিয়া ও নারায়ণগঞ্জে পূর্ব্বে লৌহ প্রস্তুতের কারখানা ছিল। ধুলিয়ান প্রভৃতি স্থানে মেলা হয়। খাগড়ার কাঁসার বাসন উৎকৃষ্ট।

৫। যশোহর—লক্ষ্মীপাশা, নলডাঙ্গা, আনাইপুর, কোট চাঁদপুর, চৌগাছা, খাজুরী, নারিকেলবেড়ে, কালিগঞ্জ, কেশবপুর, ইত্যাদি গুড় চিনির কারখানা ও বাণিজ্য স্থান। বনগ্রাম, জয়পুর, কাশিমপুর, বিনোদপুর, জয়দিয়া, নলডাঙ্গা, প্রভৃতি স্থানে অনেক ভদ্রলোক বাস করেন।

৬। খুলনা—চাঁদখালি, আশা শুনি, মসজিদকুড় প্রভৃতি সুন্দর বনের নূতন আবাদ মধ্যে স্থাপিত; বাণিজ্যস্থান। তালা, ফুলতলা, বাগেরহাট, ফকীরহাট, আনাইপুর, সেনের বাজার ইত্যাদি বাণিজ্য স্থান। কপিল মুনি পুরাতন স্থান। এখানে চৈত্র মাসে মেলা হয়। সেনহাটী বৈদ্যের প্রধান কুলীনদের বাস স্থান। টাকীশ্রীপুর, কলারোয়া, সোনাবেড়ে, সাতক্ষীরা, দেবহাটা প্রভৃতি অন্যান্য স্থান।

## মালদ্বীপ।

মালদ্বীপ—কুমারিকা অন্তরীপের পশ্চিম দক্ষিণ। নারিকেল, কড়ি, শুষ্ক মৎস্য প্রভৃতি বাণিজ্য দ্রব্য। অধিবাসীরা মুসলমান। এখানকার সুলতান গবর্ণমেণ্টকে কিছু কিছু কর দিয়া থাকেন।

## লঙ্কাদ্বীপ।

পরিমাণ ফল ২৪ হাজার বর্গ মাইল। লোক সংখ্যা ২৪ লক্ষ।

সংজ্ঞা—খৃষ্ট জন্মের ৫০০ শত বৎসর পূর্ব্বে (যে বৎসর বুদ্ধ মানবলীলা সংবরণ করেন) বঙ্গ দেশের রাজা সিংহ বাহুর পুত্র বিজয়সিংহ লঙ্কাজয় করেন ও তথাকার রাজা হন। এই সিংহ বংশ হইতে লঙ্কার অপর নাম সিংহল হইয়াছে।

অবস্থান—ভারতবর্ষের দক্ষিণে লঙ্কা (সিংহল)। ভারতবর্ষ হইতে উহার ব্যবধান ২৫ ক্রোশের অধিক নহে।

ভূমি—উর্ব্বরা। উত্তরাংশ নাবাল। মধ্য ও দক্ষিণ ভাগ পর্ব্বত ময়। উৎপন্ন—ইক্ষু, কাফি, মরিচ, তণ্ডুল, দারুচিনি, নারিকেল এবং সেগুণ, সাল প্রভৃতি বাহাদুরী কাষ্ঠ বহুল জন্মে। আকরিক—স্বর্ণ, রৌপ্য, বহু মূল্য প্রস্তর, মুক্তা ও অন্যান্য মণি ইত্যাদি।

জন্তু— জন্তুর মধ্যে হস্তী বিস্তর।

শাসন প্রণালী—ভারতীয় গবর্ণমেণ্টের সহিত উহার কোনও সংস্রব নাই। ইহা ঔপনিবেশিক গবর্ণমেণ্টের কর্তৃত্বাধীন এবং একজন গবর্ণর দ্বারা শাসিত হয়।

ধর্ম্ম—বৌদ্ধ।

বিভাগ—৭টী,—

প্রধান নগর—(১) উত্তরস্থ প্রদেশের য্যাফ্‌ফণা। (২) উত্তর পশ্চিমস্থ প্রদেশের—কুরুনিগল। (৩) মধ্য প্রদেশের—কাণ্ডি, সিংহলের রাজাগণের শেষ রাজধানী ছিল। নববারালয় প্রধান স্বাস্থ্যকর স্থান। (৪) উত্তর মধ্য প্রদেশের—অনুরাধাপুর, প্রাচীন সহর; এখানে অনেক পূর্ব্ব কীর্ত্তির ভগ্নাবশেষ আছে। (৫) পূর্ব্বস্থ প্রদেশের—বত্তিকালোয়া ও ত্রিকুণামলী; বন্দর।

( ৬ ) দক্ষিণস্থ প্রদেশের—গল ; এখানে অষ্ট্রেলিয়, চীন ও ভারতবর্ষীয় কলের জাহাজ সকল থামে। মতিরা একটী বন্দর। ( ৭ ) পশ্চিমস্থ প্রদেশের—কলম্বো, সমুদয় দ্বীপের রাজধানী ; কাফি, দারুচিনি ও নারিকেল তৈলের বাণিজ্য স্থান। কালুতারা ও নিগম্বো আর দুইটী নগর।

## ঔপনিবেশিক গবর্ণমেণ্ট।

প্রণালী উপনিবেশ—Strait settlement. পরিমাণ ফল ১৪৪৫ বর্গ মাইল। লোক সংখ্যা ৪॥০ লক্ষ।

ওয়েলেস্‌লি, পিনাউ, মালাক্কা ও সিঙাপুর এই কয়েকটী স্থান প্রণালী উপনিবেশের ( ষ্ট্রেট সেটেলমেণ্ট )-অন্তর্গত। প্রণালী-উপনিবেশ ইংলেণ্ডেশ্বরী ভিক্টোরিয়ার করগত। ইহা এবং লঙ্কা-দ্বীপ একই ঔপনিবেশিক গবর্ণমেণ্টের অধীন।

প্রধান নগর—সিংহপুর বা সিঙাপুর, একটি দ্বীপের উপর অবস্থিত। প্রসিদ্ধ বাণিজ্য স্থান। মালাক্কা মালয়ের পশ্চিম উপকূলে। প্রধানতঃ ইহা চীন বণিকদের বাণিজ্য স্থান।

## পূর্ব্ব-উপদ্বীপ।

১। ব্রহ্মদেশ—পরিমাণ ফল ১ লক্ষ ৮০ হাজার বর্গ মাইল। লোক সংখ্যা প্রায় ৮৩ লক্ষ।

সীমা—উত্তরে আসাম ও চীন। পূর্ব্বে লেয়স ও শ্যাম। দক্ষিণে বঙ্গসাগর। পশ্চিমে বঙ্গ সাগর ও বাঙ্গালা দেশ।

উৎপন্ন—ধান্য, গম, তুলা, তামাক প্রভৃতি কৃষিজাত। আকরিক—স্বর্ণ, রৌপ্য, সীস, তাম্র, রসাঞ্জন প্রভৃতি। এখানে চুণি, পান্না, স্বর্ণ প্রভৃতির আকর আছে।

অন্যান্যবিষয়—১৮৮৬ খৃঃ অব্দের ১ম দিবসে লর্ড ডফারিণের শাসনকালে স্বরাজ্যে অত্যাচার হেতু ব্রহ্মরাজ থিব ইংরাজ রাজ কর্ত্তৃক সিংহাসন চ্যুত, বন্দী ও নির্ব্বাসিত হন। তদনন্তর বৃটীশরাজ সমগ্র ব্রহ্মদেশ ভারত সাম্রাজ্যের অন্তর্ভুক্ত করিয়াছেন। পূর্ব্বে আরাকান, টেনাসেরিম ও পেগু এই তিন প্রদেশ লইয়া বৃটীশ ব্রহ্মের সৃষ্টি হইয়াছিল। উহার নাম এক্ষণে নিম্নব্রহ্ম। একজন চীফ কমিশনর এ দেশ শাসন করেন। অধিকাংশ অধিবাসী বৌদ্ধ মতাবলম্বী। অধিবাসীরা খর্ব্বাকার, তাম্রবর্ণ ও সবল শরীর, কিন্তু কুটীল হৃদয়, গর্ব্বিত ও সন্দিগ্ধ চিত্ত। পুরুষেরা একের অধিক বিবাহ করে না। ইহারা জুয়া খেলা ও অহিফেন সেবনে অনুরক্ত। উত্তরব্রহ্ম, সেগুণ কাষ্ঠ, মার্ব্বেল প্রস্তর ও মেটে তৈলের জন্য প্রসিদ্ধ। এখানে সুন্দর চন্দন কাষ্ঠ ও হস্তী দন্তের পাখা প্রস্তুত হয়। উষ্ট্র ভিন্ন প্রায় সমস্ত জন্তুই প্রচুর দৃষ্ট হয়। এ দেশে বহুল শ্বেতহস্তী আছে। অধিবাসীরা শ্বেত হস্তীকে দেবতার ন্যায় শ্রদ্ধা করে।

রাজধানী—উত্তর ব্রহ্মের মাণ্ডালই। আভা, অমরপুর, ভামো, পেগান প্রভৃতি প্রসিদ্ধ নগর। রেঙ্গুন, নিম্ন বা দক্ষিণ ব্রহ্মের রাজধানী (ইরাবতী তীরে)। পেগু, আকিয়াব, টেনাসেরিম, মৌলমেন প্রভৃতি প্রসিদ্ধ নগর ও বাণিজ্য স্থান।

২। শ্যাম—পরিমাণ ফল—২৫০০০০ বর্গ মাইল। লোক সংখ্যা ১ কোটি ১৮ লক্ষ। রাজস্ব ২ কোটী টাকা।

সীমা—উত্তরে লেয়স, পূর্ব্বে আনাম; দক্ষিণে শ্যাম উপসাগর ও মালয়; পশ্চিমে বর্ম্মা প্রদেশ। নদী—মীনাম।

উৎপন্ন—অগুরু, তেজপাত, তণ্ডুল, দারুচিনি ও মরিচ। এখানকার তণ্ডুল, পৃথিবীর আর সকল দেশ অপেক্ষা সুলভ। মঙ্গোস্তীন নামে এক প্রকার ফল জন্মে; তাহা আম্র অপেক্ষা মধুর। আকরিক—স্বর্ণ, তাম্র, লৌহ, রঙ্গ ও নানাপ্রকার রত্ন।

জন্তু—ভারতবর্ষীয় গ্রাম্য জন্তু প্রায় সকলই পাওয়া যায়। অরণ্যে ব্যাঘ্র, গণ্ডার ও হস্তী দৃষ্ট হইয়া থাকে।

গৃহাদি—জল মগ্ন হইবার ভয়ে বাঁশের খোঁটার উপর গৃহ নির্ম্মাণ করে; কতক গৃহ ভেলার ন্যায় মীনামের উপর ভাসমান ও ইচ্ছামত পরি চালিত হয়। অধিবাসীরা বর্ম্মার ন্যায়। ইহারা ক্রমশঃ সভ্য হইতেছে।

ধর্ম্ম—বৌদ্ধ। ইহারা আপনাদিগকে টহে কহে। অপরে শাণ বলিয়া থাকে। প্রধান নগর—বাঙ্কক রাজধানী; যুথিয়া পূর্ব্ব রাজধানী।

৩। মালয়—সীমা—উত্তরে শ্যাম। পূর্ব্বে শ্যাম উপসাগর। দক্ষিণে ভারত মহাসাগর। পশ্চিমে বঙ্গ সাগর।

উৎপন্ন—জায়ফল, চন্দন, মরিচ, গুবাক, তণ্ডুল, সাবু, লবঙ্গ এবং নানাপ্রকার কাষ্ঠ ও হস্তী দন্ত। আকরিক—স্বর্ণ ও রাঙ। জলবায়ু—উৎকৃষ্ট। ধর্ম্ম—মুসলমান।

মালয় বহু সম্প্রদায়ে বিভক্ত, রাজাও স্বতন্ত্র। মালয় রাজের মত দুর্দ্দশাপন্ন রাজা পৃথিবীতে আর নাই। তাঁহার প্রাসাদ পর্ণকুটীর, সিংহাসন মাদুর। রাজবেশ কৌপিন মাত্র। অধিবাসীরা আফিঙ খাওয়ায় ও জুয়া খেলায় অত্যন্ত আসক্ত। ইহাদের ন্যায় ক্রূর, ধূর্ত্ত, বিশ্বাসঘাতক ও বৈর নির্য্যাতক লোক পৃথিবীতে অধিক নাই।

প্রধান নগর—মালাক্কা। সিংহপুর—সিংহপুর দ্বীপের রাজধানী। ইহার কিয়দংশ ইংরাজদের। কুইদা, পেরাক, সালাঙ্গুর, পশ্চিম উপকূলস্থ এবং জোহার ও পাহাঙ পূর্ব্ব উপকূলস্থ রাজ্য। ইহাদের অধিকাংশই ইংরেজদিগের আশ্রিত।

৪। আনাম—সীমা—উত্তরে চীন; পূর্ব্ব ও দক্ষিণে চীন-সাগর; পশ্চিমে লেয়স ও শ্যাম।

কোচিন ও কাম্বোডিয়া এ দেশের প্রধান ভাগ। আনাম, কাম্বোডিয়া ও কোচিন ফরাসিদিগের আশ্রিত।

উৎপন্ন—ধান্য, চিনি, তুলা, রেশম, পাট, তামাক, নীল, দারুচিনি, এলাচি, মরিচ, নারিকেল, চা এবং আবলুস, সেগুন প্রভৃতি কাষ্ঠ উৎপন্ন। আকরিক—স্বর্ণ, রৌপ্য, তাম্র, লৌহ, সোরা, লবণ, যথেষ্ট উৎপন্ন হয়।

আচার ব্যবহারাদি—আনামীয়েরা মুসলমানদের ন্যায় পরিচ্ছদ পরে কিন্তু পাদুকা ব্যবহার করে না। স্ত্রীগণ মাথায় টুপি পরিয়া থাকে। মিসি ইহাদের অতিপ্রিয়, ইহারা উহা দাঁতে লেপন করে। জিজ্ঞাসা করিলে কহে "শুভ্রদন্ত কুকুরের পক্ষে শোভা পায়।" ইহারা অলস; কিন্তু জাহাজ ও কামান নির্ম্মাণে পটু। ইহাদের শব মৃত্যুর দুই বৎসর পরে ভূগর্ভে নিহিত হয়।

ভাষা—প্রায় চীন। অক্ষর চীন। রাজা যথেচ্ছাচারী। প্রধান নগর—রাজধানী হুয়ে (হিউ), সুরক্ষিত সহর। কুইনহোন বন্দর। টঙ্কিনের রাজধানী কেশে, বাণিজ্য স্থান। কাম্বোডিয়ার রাজধানী উদং। নমপঙ্ প্রধান নগর। কোচিনের রাজধানী সাইগণ, বাণিজ্য স্থান।

৫। লেয়স—* সীমা—উত্তরে চীন, পূর্ব্বে আনাম, দক্ষিণে শ্যাম ও কাম্বোডিয়া; পশ্চিমে বর্ম্মা।

ভূমি—উর্ব্বরা। জলবায়ু তত উৎকৃষ্ট নহে। আকরিক (উৎপন্ন)—স্বর্ণ, রৌপ্য, তাম্র, লৌহ।

অধিবাসীদিগের স্বভাবাদি—অধিবাসীরা বুদ্ধিমান ও দয়াশীল। প্রধান নগর—লানচাঙ্ রাজধানী, সুন্দর ও বৃহৎ সহর।

---

* লেয়সের কিয়দংশ শ্যাম রাজের এবং অধিকাংশ আনাম পতির আশ্রিত।

## এসিয়ার সামুদ্রিক বন্দর।

### ভারতবর্ষের উপকূলবর্ত্তী নগর।

### (পশ্চিম হইতে পূর্ব্বাভিমুখে)।

করাচী, কাম্বে, বরোচ, সুরাট, বম্বে, রতনগিরি, গোয়া, কারবার, কোমতা, মাঙ্গালোর, কান্নানোর, টেলিচেরী, কালিকট্ট, বেইপুর, কোচিন, কুইলন, নাগপত্তন, ত্রাঙ্কুইবার, পণ্ডিচেরী, মাদ্রাজ, মসলিপট্টনম্, কোরিঙ্গা বিজগাপট্টনম্, বিমিলিপট্টনম্, গোপালপুর, পুরী, বালাসোর কলিকাতা, চিটাগঞ্জ, আকিয়াব, রেঙ্গুন, মৌলমেন, টেভয় এবং মারগুই।

কৃষ্ণ সাগরের তীরে—পতী, ট্রিবিজোন্দ, সিনোপি। ভূমধ্য সাগরের—স্মার্ণা, সাণ্ডারকুণ, লতাকিয়া, ট্রিপোলি, আকর, জাফা। লোহিত সাগরের;—যেম্বো, জিড্ডা, হোডেইডা। আদন উপসাগরের—এডেন বা আদন। আরব সাগরের—মস্কট। পারস্য উপসাগরের—ত্রিকুমালী। মালাক্কা তীরে;—পিনাং মালাক্কা, সিংঙাপুর। চীন সাগরের;—বাঙ্কক সাইগণ, হিউ মেকাও, হঙ্কঙ, ক্যাণ্টন, আময়, ফুচু, নিংপো, নানকিন, সাংহে, পীতসাগরের;—চেফু, টেনসিন্। কামস্কাটকা সাগরের;—পেট্রপলস্কি। জাপান সাগরের;—ইয়াকোহামা, হিউগো, হাকোদাদি।

### এশিয়ার প্রাধান প্রধান নদীর তীরস্থ প্রধান প্রধান নগর।

ওবির উপনদী ইয়ার্টিস্ তীরে—ওমস্ক ও টোবলস্ক। ইনিসীর অঙ্গার উপনদী তীরে—ইর্থুটস্ক। লেনা—ইয়াথুটস্ক। ইয়াংসিকিয়াং—নান্কিন, নানচাঙ্। পীহো—পিকিন। আমুর—নিকলেয়স্ক ও কিয়ক্তা ক্যাণ্টন—ক্যাণ্টন। সালুয়েন—মৌলমেন। মীনাম—বাঙ্কক। সিন্ধু—করাচী, তত্তা, শিকারপুর, হায়দরাবাদ, ডেরাগাজী খাঁ, ডেরাইস্মাইল খাঁ, লেহ, আটক। গঙ্গা—হরিদ্বার, ফরাক্কাবাদ, কনৌজ, কানপুর, ফতেপুর, এলাহাবাদ, মীর্জাপুর, কাশী, গাজীপুর, প্যাটনা, মুঙ্গের, ভাগলপুর, রাজমহল, বোয়ালিয়া, পাবনা, গোয়ালন্দ, কুষ্ঠে। যমুনা—দিল্লী, মথুরা, বৃন্দাবন, আগরা, ইটওয়া।

ব্রহ্ম পুত্র—(লাসা) বিশ্বনাথ, গৌহাটী, গোয়ালপাড়া। ইরাবতী—মাণ্ডালই; আভা, প্রোম, অমরপুর, রেঙ্গুণ, পেগান। নর্ম্মদা—বরোচ মণ্ডল, হোসেঙ্গাবাদ। তাপ্তী—সুরাট। মহানদী—কটক, সম্বলপুর। গোদাবরী—করঙ্গ, রাজ মহেন্দ্র বরম্, কোলুর। কৃষ্ণা—সেতারা (সাতার), গণ্টুর, মসলি পট্টনম্। কাবেরী—শ্রীরঙ্গ পট্টমম্, তিরুচিনাবেলী, টাঞ্জাবুর। টাইগ্রিস—দিয়ার বিকির, মোজেল, বাগডাড্। ইউফ্রেটীস্—আলেপ্পো, বসোরা। আমুদরিয়া—খীবা, বুখারা, বল্ক। শিরদরিয়া—কোজেণ্ট, খোকান। কাবুল—জলালাবাদ, কাবুল। হেলমন্দ—কান্দাহার।



# সামুদ্রিকা।

পরিমাণ ফল ৫০ লক্ষ বর্গ মাইল। লোক সংখ্যা ৪॥০ লক্ষ।

এসিয়ার দক্ষিণ পূর্ব্ব ও পূর্ব্ব হইতে আরম্ভ করিয়া, আমেরিকার সমীপ পর্য্যন্ত প্রশান্ত মহাসাগরে যে সমস্ত দ্বীপ ও দ্বীপপুঞ্জ নয়ন গোচর হয় তাহার সাধারণ নাম "সামুদ্রিকা" বা "ওসনিয়া"। কোন কোন ভূগোলবেত্তা ইহাকে একটী স্বতন্ত্র মহাদেশ বলিয়া গণনা করেন। তাঁহাদের মতে পৃথিবীতে পাঁচটী মহাদেশ। সামুদ্রিকা তিন ভাগে বিভক্ত যথা,—ম্যালেসিয়া বা ভারত সাগরীয় দ্বীপপুঞ্জ, অষ্ট্রেলেসিয়া ও পলিনেসিয়া।

ওসনিয়ার সর্ব্ব প্রধান আগ্নেয় পর্ব্বত মৌনালোয়া; মৌনাকিয়া বৃহৎ পর্ব্বত।

## পূর্ব্ব ভারত সাগরীয় দ্বীপব্যূহ।

ম্যালেসিয়া চীন সাগরের দক্ষিণ ও দক্ষিণ পূর্ব্বে অবস্থিত। উহার অন্তর্গত বোর্ণিও, সেলিবিস্, মলক্কস, ফিলিপাইনদ্বীপ পুঞ্জ, যাবা, সুমাত্রা, মিণ্ডিনেয় প্রভৃতি প্রধান।

বোর্ণিও—আয়তনে লঙ্কার দ্বাদশ গুণ। জলবায়ু স্বাস্থ্যকর। ভূমি উর্ব্বরা। এখানে নানাপ্রকার শস্য ও মুল জন্মে। আকরিকের মধ্যে স্বর্ণ, হীরক, লৌহ, কয়লা অপর্য্যাপ্ত পাওয়া যায়। বোর্ণিও, এখানকার সুলতানের রাজধানী। সারাবাক নগরে স্বর্ণ খণি আছে। পণ্ডিয়ানক নগর ওলন্দাজাধিকৃত; হীরক, স্বর্ণরেণু ও মরিচের বাণিজ্য স্থান। ইহার নিকটস্থ লাবুয়ান, ইংরেজদের অধিকৃত; এখানে উৎকৃষ্ট পাথুরিয়া কয়লা জন্মে।

সেলিবিস্—প্রায় সমস্তই ওলন্দজাধিকৃত। ধান্য প্রধান উৎপন্ন। উপকূলে মুক্তা পাওয়া যায়। প্রধাননগর—মাকাসার, বাণিজ্য স্থান।

মলক্কস্—ইহার অন্য নাম স্পাইস্। ইহা ওলন্দজাধিকৃত। জায়ফল, মসলা ইত্যাদি উৎপন্ন। প্রধান নগর আম্বয়ানা।

ফিলি পাইনপুঞ্জ—স্পেনের অধিকৃত। এখানে অনেকগুলি আগ্নের গিরি আছে। উপকূল ভাগে প্রায়ই ঝড় বৃষ্টি হইয়া থাকে। জলবায়ু তত ভাল নয়। ভূমি উর্ব্বরা, শস্যাদি প্রচুর জন্মে। ধান্য, চিনি, তামাক ইত্যাদি বাণিজ্য দ্রব্য। এই দ্বীপপুঞ্জের মধ্যে লুজন, সুলু ও মিণ্ডিনেয় প্রধান। লুজনের প্রধান নগর মানিল্লা, চুরুটের জন্য খ্যাত।

যাবা—আকারে প্রায় সিংহলের দ্বিগুণ, এখানে অনেকগুলি আগ্নেয় গিরি আছে। ভূমি উর্ব্বরা। ধান্য, কাফি, চিনি, মরিচ, প্রধান উৎপন্ন। ইহা ওলন্দাজ দিগের অধিকৃত। বটেরিয়া রাজধানী। সুরাবিয়া বন্দর। বাঁকা দ্বীপে (দ, পূর্ব্বে) প্রকাণ্ড টিন খণি আছে। গুম্ভবা দ্বীপে একটী সজীব আগ্নেয় পর্ব্বত আছে।

সুমাত্রা—পরিমাণ ফল ১৪৪০০ বর্গ মাইল। ইহার অধিকাংশ জঙ্গল ও পর্ব্বতময়। আরণ্য জন্তু—ব্যাঘ্র, হস্তী, গণ্ডার ইত্যাদি। উৎপন্ন—মরিচ, কর্পূর, ধান্য। আকরিক—স্বর্ণ, তাম্র ও লৌহ। ইহার দক্ষিণ পশ্চিম ভাগ ওলন্দাজাধিকৃত। অন্যান্য অংশ দেশীয় সর্দ্দারদিগের অধিকৃত। প্রধান নগর—বেঙ্কুলেন, বন্দর ও বাণিজ্য স্থান। আচিন, দেশীয় অংশের প্রধান নগর।

## অষ্ট্রেলেসিয়া।

অষ্ট্রেলেসিয়ার অন্তর্গত অষ্ট্রেলিয়া, বাণ্ডিমনলণ্ড, নিউগিনি ও নিউজীলণ্ড প্রধান।

অষ্ট্রেলিয়া—ইহা পৃথিবীর অন্যান্য সকল দ্বীপাপেক্ষা বৃহৎ। পরিমাণ ফল প্রায় ১৮ লক্ষ বর্গমাইল; লোক সংখ্যা ৩০ লক্ষের উপর। অন্তর্ভাগ অদ্যাপিও অপরিজ্ঞাত আছে। এই দ্বীপ ইংরেজদের অধিকৃত। মরে প্রধান নদী। জল বায়ু স্বাস্থ্যকর; ভূমি উর্ব্বরা। যব, পাট, তামাক, ওট, দ্রাক্ষা, তুলা প্রধান উৎপন্ন। স্বর্ণ, তাম্র, টিন, লৌহ ও কয়লার খনি আছে। পশম, স্বর্ণ, তাম্র, লৌহ, ঘোটক, গম বাণিজ্য দ্রব্য। অধিবাসীরা কৃষ্ণবর্ণ, কদাকার, নির্ব্বোধ—ফলমূল কীট পতঙ্গাদি আহার করে। অষ্ট্রেলিয়া পাঁচটী ভাগে বিভক্ত যথা,—দক্ষিণ অষ্ট্রেলিয়া, পশ্চিম অষ্ট্রেলিয়া, ভিক্টোরিয়া, নিউসাউথ ওয়েল্‌স ও কুইন্সলণ্ড। দক্ষিণ অষ্ট্রেলিয়ার প্রধান নগর আডিলেড্। পশ্চিম অষ্ট্রেলিয়ার প্রধান নগর পর্থ। মেলবরণ ভিক্টোরিয়ার প্রধান নগর, বাণিজ্য স্থান। জিলং, পশমের বাণিজ্য স্থান। বালারাটে স্বর্ণ ভূমি আছে। সিড্‌নে, নিউসাউথ ওয়েল্‌সের রাজধানী। এখান হইতে পশম ও স্বর্ণ রপ্তানি হয়। ব্রিজবেন কুইন্স লণ্ডের রাজধানী।

ভাণ্ডিমনলণ্ড বা টাসমেনিয়া—অষ্ট্রেলিয়ার দক্ষিণে। ভূমি উর্ব্বরা। জলবায়ু উৎকৃষ্ট। কেহ কেহ বলেন, এই স্থানটী পৃথিবীর মধ্যে সর্ব্বাপেক্ষা স্বাস্থ্য কর। এখানকার ফল ভুবন বিখ্যাত। তদ্ভিন্ন নানা প্রকার ফুল ইত্যাদি জন্মে। ১৬৪২ খৃঃ অব্দে টাস্‌মেন নামক একজন ওলন্দাজ ইহা আবিষ্কার করেন। ১৮০৩ খৃঃ অব্দ পর্য্যন্ত ইহা ভাণ্ডিমন নামক ওলন্দাজ রাজার অধীন ছিল। তৎপরে এক দল ইংরাজ উহা অধিকার করেন। সেই পর্য্যন্ত ইহা ইংরাজদের অধীন। ১৮৫২ খৃঃ অব্দে এই দ্বীপ টাসমেনিয়া নামে উক্ত হইয়াছে। হবার্টন রাজধানী। লঞ্চেষ্টন প্রধান নগর।

নিউগিনি বা পেপিয়া—অষ্ট্রেলিয়ার উত্তর। অধিবাসীরা প্রায় অষ্ট্রেলিয়ার লোকের ন্যায়, তবে ইহাদের বুদ্ধি কিছু তীক্ষ্ণ। প্রবাদ আছে, এই স্থান হইতে ভারতবর্ষে পেঁপে আসিয়াছে।

নিউজীলণ্ড—কয়েকটী দ্বীপের সাধারণ নাম মাত্র। ইহা অষ্ট্রেলিয়ার অগ্নিকোণে, ইংরাজদের আশ্রিত। ইহার চারি দিক পর্ব্বত বেষ্টিত। জলবায়ু স্বাস্থ্যকর ও মনোরম। ভূমি উর্ব্বরা। আদিম অধিবাসীরা মালয় জাতীয়, সুশ্রী ও সুবুদ্ধিসম্পন্ন কিন্তু অসভ্য। কয়লা ও লৌহ প্রধান উৎপন্ন। স্বর্ণ ও পশম প্রধান বাণিজ্য দ্রব্য। প্রধান নগর অকলণ্ড, ওয়েলিংটন ও ডিউন্ ডিন। শেষোক্ত নগরে স্বর্ণ খণি আছে।

উপরোক্ত দ্বীপ চতুষ্টয় ভিন্ন নিউ আয়র্লণ্ড, নিউ বৃটন, নিউ কালিডোনিয়া, নিউহেব্রাইডিজ এবং ফিজিপুঞ্জ প্রধান। শেষোক্ত দ্বীপপুঞ্জটী ইংরাজদের। তুলা, তামাক, চিনি ও মসলা উৎপন্ন।]

## পলিনেসিয়া।

যে সকল দ্বীপ পলিনেসিয়া নামে অভিহিত হয়, তাহার মধ্যে পেলু, লাদ্রোন, কারোলাইন, সাণ্ডুইচ, নাবিগেটর্স পুঞ্জ, ফ্রেণ্ডলিপুঞ্জ বা টাঙ্গা, হার্ব্বি বা কুক্‌স পুঞ্জ, মার্কোয়েসস্‌ ও সোসাইটী প্রধান; জলবায়ু স্বাস্থ্যকর; ভূমি উর্ব্বরা। নারিকেল, আলু, কলা, পিষ্টক ফল প্রভৃতি উৎপন্ন। অধিবাসীরা মালয় জাতীয়; ইহারা অলস, অসভ্য ও মূর্খ; ইহারা দেবোদ্দেশে নরবলি দিয়া থাকে। সাণ্ডুইচ দ্বীপ দেশীয় রাজার শাসনান্তর্গত। হোনোলুলু রাজধানী। তাহেতি (টাহেটি) দ্বীপ সোসাইটীর অন্তর্গত। মার্কোয়েসস্‌ ফ্রান্সের অধিকৃত।



## আণ্টার্কটিকা।

অল্পদিন হইল দক্ষিণমেরুর নিকট দক্ষিণ মহাসাগরে কতকগুলি দ্বীপ আবিষ্কৃত হইয়াছে, উহা আণ্টার্কটিকা নামে উক্ত হয়। উহাদের মধ্যে ভিক্টোরিয়া ল্যাণ্ড, আলেক জন্দ্রাল্যাণ্ড, গ্রেমল্যাণ্ড, লুইফিলিল্যাণ্ড, কেম্পল্যাণ্ড, সাব্রিনাল্যাণ্ড, আডিলিল্যাণ্ড, এণ্ডর্ব্বিল্যাণ্ড, পিটর-দি-গ্রেট ও বলেনি প্রধান। উত্তরমেরু অপেক্ষা দক্ষিণ মেরুতে শীতের ভাগ অধিক নিবন্ধন ঐ সকল দ্বীপ চিরতুহির মণ্ডিত। উপকূলে পেঙ্গুইন প্রভৃতি জলচর পক্ষী এবং তিমি, সিন্ধুঘোটক, সীল মৎস্য, প্রভৃতি জলজন্তু দৃষ্ট হয়। ভিক্টোরিয়াল্যাণ্ডে টেবর ও এরিবস নামে দুইটী ভীষণ আগ্নেয় পর্ব্বত আছে।






সীমা—উত্তরে উত্তর মহাসাগর। পূর্ব্বে কাস্পিয়ান সাগর, উরলনদী, উরল পর্ব্বত। দক্ষিণে ভূমধ্যসাগর, আর্কিপেলেগো, মর্ম্মরসাগর, কৃষ্ণসাগর ও ককাশস পর্ব্বত। পশ্চিমে আটলাণ্টিক মহাসাগর।

প্রাকৃতিক সৌন্দর্য্য—ইয়ুরোপ সকল মহাদেশাপেক্ষা ক্ষুদ্র হইলেও ক্ষমতা ও সমৃদ্ধি প্রভৃতিতে সর্ব্বাপেক্ষা প্রধান। অন্যান্য মহাদেশ অপেক্ষা এই মহাদেশ নদী বহুল হওয়ায় বাণিজ্যের বড়ই সুবিধা। আকারানুযায়ী উপকূলের পরিমাণ আছে। অন্যান্য মহাদেশে সেরূপ নাই।

দেশ ২১টী। উত্তরে—রুসিয়া, জর্ম্মণ সাম্রাজ্য, ডেনমার্ক, হলণ্ড, বেলজিয়ম্। মধ্যে—ফ্রান্স, সুইজর্লণ্ড, অষ্ট্রিয়া। দক্ষিণে—পর্টুগাল, স্পেন, ইটালি, গ্রীস, তুরস্ক, বুলগেরিয়া, রুমানিয়া, সার্ব্বিয়া, মন্তেনেগরো। উত্তর পশ্চিমে—গ্রেট বৃটন, আয়র্লণ্ড, নরওয়ে ও সুইডেন।

সাগর (Seas)—১১টী। উত্তর সাগর বা জর্ম্মণ মহাসাগর গ্রেট বৃটন ও ডেন্মার্কের মধ্যে। শ্বেতসাগর রুসিয়ার উত্তর। বাল্টিক সাগর রুসিয়া ও সুইডেনের মধ্যে। আইরিস সাগর আয়র্লণ্ড ও ইংলণ্ডের মধ্যে। আড্রিয়াটিক সাগর ইটালি ও তুরস্কের মধ্যে। ভূমধ্যসাগর আফ্রিকা ও ইয়ুরোপের মধ্যস্থ।

ঈজিয়ন সাগর (আর্কিপেলেগো) গ্রীস ও এসিয়িক তুরস্কের মধ্যে। মর্ম্মর সাগর এসিয়িক ও ইয়ুরোপীয় তুরস্কের মধ্যে। কৃষ্ণসাগর এসিয়িক তুরস্ক ও রুসিয়ার মধ্যস্থ। আজবসাগর রুসিয়ার দক্ষিণ। ইংলিস সাগর বৃটন ও ফ্রান্সের মধ্যে।

উপসাগর (Gulfs) ১৩টী—বোথনিয়া স্যুইডেন ও রুসিয়ার মধ্যস্থিত। ফিন্‌লণ্ড ও রীগা রুসিয়ার পশ্চিম। স্কাগারক, ইহার একদিকে ডেন্মার্ক ও অন্যদিকে নরওয়ে। কাট্রিগাট ডেন্মার্ক ও স্যুইডেনের মধ্যে। বিস্কে উপসাগর স্পেনের উত্তর। লিয়ঁ ফ্রান্সের দক্ষিণ, টরেন্ট ইটালির দক্ষিণ। ভিনিস ইটালি ও তুরস্কের মধ্যস্থিত। ঈজাইনা গ্রীসের পূর্ব্ব। সালোনিকা তুরস্কের দক্ষিণ। করিন্থ বা লিপান্টো গ্রীসের পশ্চিম। জেনোয়া ইটালির উত্তর পশ্চিম।

যোজক (Isthmus) ২টী—করিন্থ উত্তর গ্রীস ও মোরিয়ার মধ্যবর্ত্তী *। পেরেকপ রুশিয়া ও ক্রাইমিয়া উপদ্বীপের মধ্যবর্ত্তী।

প্রণালী (Straits) ১২টী। সাউণ্ড, স্যুইডেন ও জীলণ্ডের মধ্যে। গ্রেটবেল্ট, জীলণ্ড ও ফিউনেন দ্বীপের মধ্যে। লিটল (Little) বেল্ট, ডেন্মার্ক ও ফিউনেন দ্বীপের মধ্যে। জিব্রাল্টর, আটলাণ্টিক ও ভূমধ্য সাগরের মধ্যস্থিত। সেন্টজর্জ্জ, গ্রেটবৃটন ও আয়র্লণ্ডের মধ্যবর্ত্তী। ইংলিস প্রণালী, ইংলণ্ড ও ফ্রান্সের মধ্যে। ডোবর, উত্তর সাগর ও ইংলিস সাগরের মধ্যে। বোনিফেসিও, কর্সিকা ও সার্ডিনিয়া দ্বীপের মধ্যে। মেসিনা, ইটালি ও সিসিলি দ্বীপের মধ্যে। ডার্ডানেলিস, ভূমধ্য ও মর্ম্মর

* ১৮৯৩ খৃঃ অব্দে খাল কাটা হইয়াছে।

সাগরের মধ্যস্থিত। কনষ্টান্টিনোপল কৃষ্ণ ও মর্ম্মর সাগরের মধ্যে। এনিকালে কৃষ্ণ ও আজব সাগরের মধ্যে।

(নিকটবর্ত্তী) দ্বীপ (Attached Islands)—৩৭টী। উত্তর মহাসাগরে—নবজেম্বলা, স্পিট্‌স বর্জ্জন, লফোডেন পুঞ্জ। আটলান্টিক মহাসাগরে—আইসলণ্ড, ফেরো, গ্রেটবৃটন, আয়র্লণ্ড, আজোর্স, হেব্রাইডীজ, অর্কনি, মান, সেটলণ্ড! ভূমধ্য সাগরে—ফরমেণ্টেরা, ইভীসা, ম্যাজর্কা, মিনর্কা প্রভৃতি মিলিয়া বালিয়ারিক দ্বীপপুঞ্জ; সার্ডিনিয়া, কর্সিকা, লিপারি, এলবা, সিসিলি, মাল্টা, গোজো, কমিনো, আইয়োনিয়ান (A), ক্রীত বা কাণ্ডিয়া। ঈজিয়ন সাগরে—ইউবিয়া, সিক্লাডীজ ইত্যাদি। বাল্টিক সাগরে—ওলণ্ড, ইউসেল, ডাগো, গটলণ্ড, বরণহলম, রিউগেন, লালণ্ড, জীলণ্ড, ফিউনেন।

উপদ্বীপ ( Peninsulas ) ৭টী। স্পেন, পর্টুগাল, ইটালি, নরওয়ে ও সুইডেন (স্কাণ্ডিনেবিয়া)। ডেন্মার্কের অন্তর্গত জটলণ্ড (জৎলণ্ড)। গ্রীসের অন্তর্গত মোরিয়া। রুসিয়ার দক্ষিণ ক্রাইমিয়া।

হ্রদ ( Lakes ) ২০টী—লাডোগা, ওনেগা, সৈমা, পেইপুশ, রুসিয়ায়। ওয়েনর, ওয়েটর, মেলার, হিয়েলমার সুইডেনে। জেনেব, যুরিক, কনষ্টান্স, লুসরণ, সুইজর্লণ্ডে। ম্যাডজোরে, কোমো, গার্ডা, ইটালির অন্তর্গত। নে, আরণ আয়র্লণ্ডে। লোমণ্ড, টে, কেটরিণ স্কটলণ্ডে।

---

(A) করফু, পাক্সো, নিউকেডিয়া বা সান্তামোরা, ইথাকা, সিফালোনিয়া, জান্টি ও সেরিগো এই সাতটীর সাধারণ নাম আইয়োনিয়ান দ্বীপশ্রেণী।

পর্ব্বত ( Mountains ) ১৯টী। আল্পস্ পর্ব্বত; ইহার এক দিকে ইটালি অন্যদিকে ফ্রান্স, সুইজর্ল ণ্ড, জর্ম্মনি। এই পর্ব্বতের শৃঙ্গ মঁ-ব্লাঁ (১৫৭৩২ ফুট) ইয়ুরোপের অন্যান্য পর্ব্বত অপেক্ষা উচ্চ। পিরিনিস ফ্রান্স ও স্পেনের মধ্যে। ক্যাষ্টলীয়ান, সিয়েরা মোরেণা ও সিয়েরানোবেদা স্পেনদেশে। আপেনাইন ইটালিতে। বল্কান, পিন্দস্, রোদপি তুরস্কদেশে। কার্পেথিয়ান অস্ত্রিয়ার অন্তর্গত। ব্লাকফরেষ্ট জর্ম্মনিতে। গ্রাম্পিয়ানৃজ স্কটলণ্ডে। চীভিয়ট ইংলণ্ড ও স্কটলণ্ডের মধ্যে। উরল এসিয়া ও ইয়ুরোপের মধ্যে। ডোবরে ফিল্ড ( ডফ্রাইন্ ) নরওয়ে দেশে। ক্যুলেন নরওয়ে ও সুইডেনের মধ্যে। পিনাইন, ডিবোনিয়ান, ক্যাম্ব্রিয়ান ইংলণ্ডে।

আগ্নেয় পর্ব্বত ( Volcanoes ) ৫টী। সিসিলি দ্বীপে এট্না; আইসলণ্ড দ্বীপে হেকলা; ইটালিতে বিসুবিয়স্; লিপারিপুঞ্জে ষ্ট্রম্বোলি; নব জেম্বলা দ্বীপে সারিচেফ্।

অন্তরীপ ( Capes ) ২১টী। উত্তর অন্তরীপ ( নর্থ-কেপ, North cape ), নর্টকিন নরওয়ের উত্তর। নেজ নরওয়ের দক্ষিণ। নর আইস্লণ্ডের উত্তর পশ্চিম। স্ক ডেনমার্কের উত্তর। ডন্কান্স বে হেড ও রাথ স্কটলণ্ডের উত্তর ও উত্তর-পশ্চিম। ক্লিয়ার আয়র্লণ্ডের দক্ষিণে। লিজার্ড ও ল্যাণ্ডসএণ্ড ইংলণ্ডের দক্ষিণ পশ্চিমে। লাহোগ ফ্রান্সের উত্তর পশ্চিমে। ট্রাফাল্গার স্পেনের দক্ষিণ। আর্টিগল ও ফিনিষ্টার স্পেনের উত্তর পশ্চিম। সেন্ট-ভিন্-সেন্ট পর্টুগালের দক্ষিণ পশ্চিমে; সেন্টমেরি দক্ষিণে; রোকা পশ্চিমে। পাশারো সিসিলি দ্বীপের দক্ষিণ। স্পার্টি-ভেন্ট ইটালির দক্ষিণ, এবং লিউকা ( লুকা ) উহার দক্ষিণ পূর্ব্বে। মাটাপান মোরিয়ার দক্ষিণ।

## নদী (Rivers.)—৩০টী।

| | নদীর নাম। | উৎপত্তি স্থান। | যে দেশ দিয়া প্রবাহিত। | পতন স্থান। |
|---|---|---|---|---|
| উত্তর বাহিনী। | পেশোরা | উরল পর্ব্বত | রুসিয়া | উত্তর মহাসাগর। |
| | (উত্তর) ডুইনা ১০০০ | বলগডা প্রদেশ | ,, | আর্কেঞ্জল উপসাগর |
| | বিষ্টিউলা | কার্পেথিয়ান পর্ব্বত | পোলণ্ড, প্রুসিয়া | বাল্টিক সাগর |
| | ওডর | মোরেবিয়া প্রদেশ ( অষ্ট্রিয়া ) | প্রুশিয়া | ,, |
| | এল্ব | বোহিমিয়া প্রদেশ (জর্ম্মণির ) | জর্ম্মণি | জর্ম্মণ মহাসাগর |
| | রাইন | আল্পস্ পর্ব্বত | সুইজর্লণ্ড, ফ্রান্স, জর্ম্মণি, হলণ্ড | ,, |
| | ওয়েজর | বরা ও ফলত নদীর মিলনে উৎপন্ন | ... ... | ,, |
| | সেন ( সীন ) | ফ্রান্স দেশীয় পর্ব্বত | ফ্রান্স | ইংলিস সাগর |
| | মিউস ও স্কেল্ড | ,, | বেলজিয়ম | জর্ম্মণ মহাসাগর |
| দক্ষিণ বাহিনী। | টেমস্, হম্বর | ইংলণ্ড | ইংলণ্ড | ,, |
| | পো | আল্প | ইটালি | আড্রিয়াটিক সাগর |
| | দানিয়ূব ( ১৭৫০ ) | বাদন প্রদেশ ( জর্ম্মণিতে ) | অষ্ট্রিয়া, সার্ব্বিয়া, রুমানিয়া | কৃষ্ণসাগর |

| | নদীর নাম। | উৎপত্তি স্থান। | যে দেশ দিয়া প্রবাহিত। | পতন স্থান। |
|---|---|---|---|---|
| দক্ষিণ বাহিনী। | রোণ | আল্পস্ | ফ্রান্স | লিয়ঁ উপসাগর |
| | ইব্রো | আস্তুরিয়া পর্ব্বত ( স্পেনে ) | স্পেন | ভূমধ্য সাগর |
| | গাডিয়ানা | স্পেন | ,, | আটলান্টিক মহাসাগর |
| | নীপর | স্মোলেনস্কো ( রুসিয়া ) | রুসিয়া | আজব সাগর |
| | নীষ্টর | কার্পেথিয়ান পর্ব্বত | ,, | কৃষ্ণসাগর |
| | ডন ( ১১০০ ) | মস্কো ( রুসিয়া ) | ,, | ,, |
| | বলগা ( ২৪০০ ) | বলগডাই পাহাড় ( রুসিয়া ) | ,, | কাস্পিয়ান সাগর |
| | উরল | উরল পর্ব্বত | ,, | ,, |
| পশ্চিম বাহিনী। | শানন | এলেন হ্রদ ( আয়র্লণ্ডে ) | আয়র্লণ্ড | আটলান্টিক মহাসাগর |
| | লোয়ার | সেবন পর্ব্বত (ফ্রান্সের দক্ষিণ) | ফ্রান্স | বিস্কে উপসাগর |
| | গারোণ | পিরিনিস পর্ব্বত | ... ... | ,, |
| | ডুরো, তেজো | আরাগান প্রদেশস্থ পর্ব্বত ( স্পেনে ) | স্পেন | আটলান্টিক মহাসাগর |
| | মীনো | মন্দানেদো প্রদেশ ( স্পেনে ) | ,, | ,, |
| | গাদ্বাল কুইবার | স্পেন | ,, | ,, |
| | পশ্চিম ডুইনা | বলডাই পাহাড় | রুসিয়া | কাস্পিয়ান সাগর |

জল বায়ু ( Climate )—সাধারণতঃ নাতি-শীতোষ্ণ, কেননা ইয়ুরোপের প্রায় সমস্তই উত্তর-নাতি-শীতোষ্ণ মণ্ডলের অন্তর্গত। উত্তরের দেশ গুলি অতিশয় শীতল। দক্ষিণের দেশগুলি অপেক্ষাকৃত উত্তপ্ত।

উৎপন্ন (Productions) কৃষিজ ইত্যাদি—রাই, যব, আলু, ধান্য, গোধুম, ভুট্টা, ইক্ষু, তামাক, তুলা এবং আপেল, পিচ, কমলালেবু, দাড়িম্ব, দ্রাক্ষা ইত্যাদি ফল উৎপন্ন। আকরিক ( Minarals )—স্বর্ণ, রৌপ্য, লৌহ, সীস, টিন, তাম্র, পারদ, কয়লা, লবণ ইত্যাদি।

## ইয়ুরোপের দেশ এবং প্রধান নগর ( Countries )।

| দেশ। | রাজধানী। | দেশ। | রাজধানী। |
|---|---|---|---|
| নরওয়ে ও সুইডেন— | | সুইজর্লণ্ড | বরণ। |
| নরওয়ে | ক্রিষ্টিয়ানিয়া। | স্পেন | মাড্রিড্। |
| সুইডেন | ষ্টক্‌হলম্। | পর্টুগাল | লিসবন। |
| ডেন্মার্ক | কোপেনহেগেন। | ইটালি | রোম। |
| রুসিয়া | সেন্টপিটার্সবর্গ। | গ্রীস | আথেন্স। |
| জর্ম্মণ সাম্রাজ্য— | | তুরস্ক ও বুলগেরিয়া | কনষ্টান্টিনোপল। |
| প্রুশিয়া | বার্লিন। | রুমানিয়া | বুখারেষ্ট। |
| বাভেরিয়া | মিউনিক্ ( মিউনিচ্ ) | সার্ব্বিয়া | বেলগ্রেড্। |
| সাক্সেনি | ড্রেসডেন। | মন্তেনেগরো | শেতিনে। |
| অস্ট্রিয়া | ভিয়েনা। | গ্রেটবৃটন ও আয়র্লণ্ড— | |
| হলণ্ড | আমষ্টার্ডম। | ইংলণ্ড | লণ্ডন। |
| বেলজিয়ম | ব্রুসেল্‌স। | স্কটলণ্ড | এডিনবর। |
| ফ্রান্স | পারিস। | আয়র্লণ্ড | ডবলিন। |

## নরওয়ে ও সুইডেন।

নরওয়ে—পরিমাণ ফল ১২৩০০০ বর্গমাইল; লোক সংখ্যা ৪৫ লক্ষ। সুইডেন—পরিমাণ ফল ১৭০০০০ বর্গ মাইল; লোক সংখ্যা ১৯ লক্ষ।

সীমা—উত্তরে উত্তর মহাসাগর; পূর্ব্বে রুসিয়া, বোথনিয়া উপসাগর, বাল্টিক সাগর; দক্ষিণে প্রুশিয়া; পশ্চিমে উত্তর সাগর।

নদী—গোথা কাট্টিগাট উপসাগরে এবং টোর্ণিও বোথনিয়া উপসাগরে পড়িতেছে। প্লোমেন স্কাগারক উপসাগরে পড়িতেছে।

হ্রদ—ওয়েনর, ওয়েটর, মেলার, হিয়েলমার সুইডেনে।

অন্তরীপ—নেজ, উত্তর অন্তরীপ।

পর্ব্বত—হার্ডেঞ্জার ফিল্ড, নরওয়ের দক্ষিণ; ডোবরে ফিল্ড মধ্যে এবং কিওলেন (ক্যুলেন) উত্তরে।

দ্বীপ—গটলণ্ড, ওলণ্ড বাল্টিক সাগরে। লফোডেন পুঞ্জ।

জলবায়ু—গ্রীষ্মকালে অল্পউষ্ণ এবং শীতকালে প্রচণ্ড শীতল হয়।

উৎপন্ন—যব, ওট, রাই। আকরিক—লৌহ এবং তাম্র; সুইডেনের লৌহখনি বিখ্যাত। এখানকার উৎকৃষ্ট লৌহকে সুইলিস লৌহ বলে।

আমদানী—সুইডেনে কয়লা, কাপড়; নরওয়ে দেশে ধাতু, পাথুরিয়া কয়লা। রপ্তানি—সুইডেনে বাহাদুরী কাষ্ঠ, লৌহ, শস্যাদি। নরওয়েতে বাহাদুরী কাষ্ঠ, বরফ, মৎস্য এবং লৌহ।

শাসন প্রণালী—প্রজাতন্ত্র। ধর্ম্ম—খৃষ্টধর্ম্ম।

অধিবাসী—সুইডেনের অধিবাসীরা সুইড ও লাপ এই দুই জাতিতে বিভক্ত। সুইডেরা—শুভ্রবণ, দৃঢ়কায়, শান্তমূর্ত্তি ও মধ্যমাকার। ইহাদের চিবুক দীর্ঘ, মুখ ঈষৎ পাণ্ডুবর্ণ, চক্ষু নীল ও কপাল উন্নত। ইহারা সুবুদ্ধি-সম্পন্ন, সাহসী, কষ্ট সহিষ্ণু ও দৃঢ় প্রতিজ্ঞ। লাপেরা কৃষ্ণ ও পীত বর্ণ;

খর্ব্বাকৃতি ও বিশ্রী। ইহারা অত্যন্ত ধর্ম্মনিষ্ঠ, প্রফুল্ল-চিত্ত, পরিশ্রমী ও মিতাচারী। ইহাদের মধ্যে আশ্রমী ও অনাশ্রমী ভেদ আছে। নরওয়ের অধিবাসীরা সাহসী, সরল, প্রফুল্লচিত্ত, নিরহঙ্কার, তেজীয়ান ও পরিশ্রমী।

প্রধান নগর—সুইডেন—ষ্টক্‌হলম রাজধানী, বাণিজ্যস্থান। গটেনবুর্গ বাণিজ্যস্থান। উপশালায় (আপশালায়) বিশ্ব বিদ্যালয় আছে। কালমার ও মাল্‌মো সামুদ্রিক বন্দর। নরওয়ে—ক্রিষ্টি-য়ানিয়া রাজধানী, বিশ্ব বিদ্যালয়ের জন্য খ্যাত। বার্গেন শুষ্ক মৎস্যের বাণিজ্য স্থান। রিউরস তাম্র খনির, কংস বর্গ রৌপ্য খনির ও মস লৌহ খনির জন্য খ্যাত। হমরফেষ্ট ইয়ুরোপের সর্ব্বো-ত্তরস্থ নগর; শুষ্ক মৎস্য ও চামড়ার বাণিজ্যস্থান। এখানকার যব ৬ সপ্তাহের মধ্যে পাকে। লফোডনের নিকট ম্যালষ্ট্রম নামে বিখ্যাত জলাবর্ত্ত আছে। লাপল্যাণ্ড বোথনিয়া উপসাগরের উত্তরে। ইহার কিয়দংশ রুসিয়ার ও কিয়দংশ সুলতানের অধি-কৃত। ইহা অত্যন্ত শীত প্রধান ও বরফাচ্ছাদিত স্থান।

বিদেশীয় অধিকার—পশ্চিম ভারতীয় দ্বীপপুঞ্জ, বার্থোলেমিউ। ১৮১৪ খৃঃঅব্দে নরওয়ে ও সুইডেন এক রাজার অধীন হইয়াছে। ইহার অন্য নাম স্কাণ্ডিনেবিয়া।

## ডেন্মার্ক।

পরিমাণ ফল ১৪॥ হাজার বর্গ মাইল। লোক সংখ্যা ২০ লক্ষ।

সীমা—উত্তরে স্কাগারক; পূর্ব্বে বাল্টিক সাগর ও কাট্টিগাট উপসাগর; দক্ষিণে জর্ম্মণি; পশ্চিমে জর্ম্মণ মহাসাগর।

অন্তরীপ—স্ক ডেনমার্কের উত্তর। উপসাগর—লিম্‌ফিয়র্ড উত্তর উপকূলে। দ্বীপ—আইসলণ্ড ও ফেরো।

জলবায়ু—আর্দ্র ও নাতি শীতোষ্ণ।

উৎপন্ন—যব, রাই, ভুট্টা। আকরিক—কয়লা ও লৌহ।

আমদানী—কয়লা, লৌহ, তুলার কাপড় এবং চিনি।

রপ্তানি—শস্য, নবনীত, পশম, গরু বাছুর ও মৎস্য।

শাসন প্রণালী—প্রজাতন্ত্র। ধর্ম্ম—খৃষ্টধর্ম্ম।

অধিবাসী—দিনেমারেরা গৌরবর্ণ ও মধ্যমাকার। ইহারা সাহসী, শান্তস্বভাব, শিষ্টাচারী ও মদ্যপায়ী। প্রায় সকলেই কিছু না কিছু লেখা পড়া জানে কিন্তু শিক্ষাপ্রণালী কদর্য্য বলিয়া বিদ্যার উন্নতি নাই।

প্রধান নগর—কোপেনহেগেন জীলণ্ডের পূর্ব্বে, রাজধানী, বিশ্ববিদ্যালয় ও বাণিজ্যের জন্য খ্যাত। এলসিনর বন্দর ও রণপোতাশ্রয়। ওদেন্স ফিউনেন দ্বীপে, পশমী বস্ত্র, সাবান ও চামড়ার শিল্পস্থান। রণে শিল্পালয় ও জাহাজ নির্ম্মাণের জন্য প্রসিদ্ধ। অলবর্গ বাণিজ্য স্থান। আইসলণ্ড দ্বীপের রাজধানী রিকিয়াবিক। এখানে হেকলা নামে আগ্নেয় গিরি আছে। ইহা পর্ব্বতাকীর্ণ ও অনুর্ব্বর। ফেরো দ্বীপ মৎস্য, মেষ ও পক্ষীর পালকের বাণিজ্য স্থান। থর্স্‌হেবন প্রধান নগর।

বিদেশীয় অধিকার—গ্রীনলণ্ড, সেণ্টক্রুজ, সেণ্টজন ইত্যাদি আমেরিকায়। বাল্টিক সাগরের অন্যান্য দ্বীপ; এবং আটলাণ্টিক মহাসাগরের আইস্‌লণ্ড ও ফেরো দ্বীপ এবং অন্যান্য কয়েকটী স্থান লইয়া এই রাজ্য গঠিত।

## ইয়ুরোপীয় রুসিয়া।

পরিমাণ ফল ২২ লক্ষ বর্গ মাইল। লোক সংখ্যা ৮ কোটী ৩৫ লক্ষ।

সীমা—উত্তরে উত্তর মহাসাগর। পূর্ব্বে উরল পর্ব্বত, উরল নদী, কাস্পিয়ান সাগর। দক্ষিণে রুমানিয়া কৃষ্ণসাগর ও এসিয়িক তুরস্ক। পশ্চিমে অষ্ট্রিয়া, প্রুসিয়া, বাল্টিক সাগর ও সুইডেন।

নদী—কারা, পেশোরা, ডুইনা, নেবা, ডন, দক্ষিণ ডুইনা, নীমেন, বিষ্টিউলা (বিষ্টুলা), নীপর, নীষ্টর, বল্গা ও উরল।

হ্রদ—সৈমা, লাডোগা, ওনেগা, পেইপুশ।

পর্ব্বত—বলদাই পাহাড়, উরল পর্ব্বত এবং ককাশস্।

দ্বীপ—বাল্টিক সাগরে ডাগো, ইসেল (ইউসেল), ওলণ্ড। উত্তর মহাসাগরে নবজেম্বলা, স্পিট্স বর্জ্জন।

জলবায়ু—দক্ষিণাংশ সাধারণতঃ গরম ও উত্তরাংশ শীতল। প্রকৃত প্রস্তাবে ইহার জল বায়ু (আব হাওয়া) নানাপ্রকার।

উৎপন্ন—যব, ওট, গম, রাই, শণ, কুল, চেরী, আপেল, দ্রাক্ষা, দাড়িম্ব প্রভৃতি। আকরিক—স্বর্ণ, তাম্র, লৌহ, প্লাটিনম্, কয়লা, লবণ ও মেটে তৈল।

জন্তু—সেবল ও আরমাইন নামে লোমশ জন্তু উত্তরে। মেষ, অশ্ব, গবাদি দক্ষিণে। নেকড়েবাঘ ও ভল্লুক প্রধান আরণ্য জন্তু।

শিল্পজাত—কাপড় ও সুচিক্কণ চামড়া।

আমদানী—ধাতু, বস্ত্র, তুলা, চা, কাফি এবং মদ্য।

রপ্তানি—শস্য, বাহাদুরী কাষ্ঠ, সর্ষপ, শণ, পাট, সিদ্ধি, পশম।

শাসন প্রণালী—স্বাধীন তন্ত্র। ধর্ম্ম—খৃষ্ট ধর্ম্ম।

অন্যান্য বিষয়—রুসিয়া সাধারণতঃ একটী প্রকাণ্ড সমতল ভূভাগ। রুসিয়, ফিন, তাতার, লাপ প্রধান অধিবাসী। সার্কেশীয় ললনাগণ অনুপমা রূপবতী ও লাবণ্যবতী। সম্রাটের উপাধি জার। রাজ্য মধ্যে তাঁহার সর্ব্বময়ী প্রভুতা। রাজস্ব প্রায় ৮৯॥ কোটি টাকা। ইয়ুরোপীয় রুসিয়া ৯টী বিভাগে ও ৬৮গবর্ণমেণ্ট বিভক্ত।

প্রধান নগর—সেণ্টসিটর্স বর্গ রাজধানী, নেবাতীরে, সুদৃশ্য ও বাণিজ্য প্রধান সহর। ১৭০৩ খৃঃ অব্দে পিটর কর্ত্তৃক স্থাপিত হয়। ক্রোণষ্টাট নেবা মোহনাস্থ একটী দ্বীপের উপর অবস্থিত, বাল্টিক

সাগরস্থ রণপোতের আড্ডা। হেলসিংফর্স, দুর্ভেদ্য দুর্গের জন্য বিখ্যাত। আর্কেঞ্জল বন্দর। রীগা বন্দর ও শস্যাদির বাণিজ্য স্থান। ওয়ার্স (বার্ষ) পোলণ্ডের রাজধানী ছিল, পোলণ্ড পূর্ব্বে স্বাধীন ছিল। অষ্টাদশ শতাব্দীর শেষে অস্ট্রিয়া, প্রুসিয়া ও রুসিয়া স্ব স্ব সুবিধানুযায়ী বিভাগ করিয়া লইয়াছেন। বিল্না প্রধান বাণিজ্য স্থান। মস্কো পূর্ব্ব রাজধানী; এই নগরে ৫৬০০ মণ একটী ঘণ্টা আছে। নিজনিনবগোরড অন্তর্বাণিজ্যের জন্য খ্যাত; পৃথিবীর সর্ব্বাপেক্ষা বৃহৎ মেলা এইখানে হয়। স্মোলেনস্ক, এই স্থানে রুসিয়া ও ফরাসীদিগের পরস্পর যুদ্ধ হয়, তাহাতে রুসিয়েরা পরাস্ত হন। কাজান ও সারাটব বাণিজ্য স্থান। পেরম ও একোতেরিণবুর্গ ধাতু পাত্রাদির জন্য খ্যাত। তুলা মস্কোর দক্ষিণ, লৌহজাত দ্রব্যের কারখানা আছে। ওরেল শস্যের প্রধান বাণিজ্য স্থান। খর্ষণ নগরে ১৭৯৩ খৃঃ অব্দে দেশ হিতৈষী হাউয়ার্ডের মৃত্যু হয়। নিকোলেয়ভ, কৃষ্ণ সাগরের রণপোত সমূহের আশ্রয় স্থান। শিবাস্তপল দুর্গ ও অস্ত্রাগারের জন্য খ্যাত, এই স্থানে রুসিয়েরা ইংরাজ ও ফরাসীদিগের নিকট পরাস্ত হন। কারকব বিশ্ববিদ্যালয়ের এবং বরোণেজ বাণিজ্যের জন্য খ্যাত। অষ্ট্রাখান, এখানে মৎস্যের কারবার প্রচুর (বলগা মোহনায়)। টাগ্রোপলি চর্ম্ম ও সাবানের বাণিজ্য স্থান।

## জর্ম্মণ সাম্রাজ্য।

পরিমাণ ফল ২০৮৫০০বর্গ মাইল। লোক সংখ্যা ৪কোটী ৫৭লক্ষ।

সীমা—উত্তরে উত্তর মহাসাগর, ডেন্মার্ক এবং বাল্টিক সাগর। পূর্ব্বে রুসিয়া এবং অস্ট্রিয়া। দক্ষিণে অস্ট্রিয়া এবং সুইজলণ্ড। পশ্চিমে ফ্রান্স, বেলজিয়ম এবং হলণ্ড।

নদী। রাইন, ওয়েসর, এল্‌ব, ওডর, দানিয়ুব, নীমেন, বিষ্টিউলা, মেকার, মেন।

পর্ব্বত—হার্জ পর্ব্বত, রিসেনজাবির্গ, আল্পস্, ব্লাকফরেষ্ট।

আগ্নেয় পর্ব্বত—আইফেল। হ্রদ—কনষ্টান্স।

দ্বীপ—প্রুসিয়ার সমীপবর্ত্তী বাল্টিক সাগরে রিউজেন।

জলবায়ু—শীতকালে শীতল এবং গ্রীষ্মকালে উষ্ণ; কিন্তু স্বাস্থ্যকর। ভূমি—উর্ব্বরা।

উৎপন্ন—রাই, ওট্, যব, গম, দ্রাক্ষা, গোলআলু, তামাক, শণ। আকরিক—লৌহ, সীস, রৌপ্য, তাম্র, কয়লা, লবণ।

আমদানী—পশম ও কার্পাস বস্ত্রাদি, ধাতুদ্রব্য, তুলা, পশম, কাফি, চা, এবং কয়লা।

রপ্তানি—শস্য, প্রাণীমাংস, তামাক, বাহাদুরী কাষ্ঠ, লৌহদ্রব্য, পিচ, নবনীত, মদ্য, পশম, কাগজ।

ধর্ম্ম—খৃষ্টধর্ম্ম।

অন্যান্য বিষয়—(স্বভাবাদি) জর্ম্মণবাসীরা পরিশ্রমী, সঙ্গীত প্রিয়, অধ্যবসায় শীল, সমর পটু, সৎস্বভাব ও বিদ্যানুরাগী। রাজ্যে ২১টী বিশ্ববিদ্যালয় আছে। আইন অনুসারে সকলকেই লেখা পড়া শিখিতে হয়। প্রত্যেক পুরুষকে ২০ বৎসর বয়সে সৈনিক দলে প্রবেশ করিয়া অন্যুন ৩ বৎসর সৈনিক কর্ম্ম করিতে হয়।

১৮৭১ খৃঃ অব্দে ফ্রান্স ও প্রুসিয়ার রণাবসানে সমস্ত রাজ্যগুলি একত্র হইয়া জর্ম্মণ সাম্রাজ্য নামে উক্ত হইয়াছে; এবং স্থিরীকৃত হইয়াছে, যে প্রুসিয়াধিপতি বংশ পরম্পরায় উহার সম্রাট হইবেন। সমস্ত রাজার ডায়ট নামে একটি ব্যবস্থাপক সভা আছে। তদ্ভিন্ন রাজ প্রতিনিধি ও প্রজা প্রতিনিধি নামে আরও দুইটী সভা আছে। সম্রাট উভয়টীরই অধ্যক্ষ। শাসন কার্য্য স্ব স্ব রাজারা সম্পন্ন করেন, তবে বিগ্রহাদি সাধারণের স্বার্থ সম্বন্ধীয় যাবৎকার্য্য রাজ প্রতিনিধি ও প্রজা প্রতিনিধি সভার অনুমতি অনুসারে নির্ব্বাহিত হয়।

## বিভাগ।

| বিভাগ | সংখ্যা। | রাজ্যের নাম। | পরিমাণ ফল। | লোক সংখ্যা। | প্রধান নগর। |
|---|---|---|---|---|---|
| উত্তর বিভাগ। | ১ | প্রুসিয়া | ১৩৪৪৬৭ বর্গ মাইল | ২৪৩১৩৮৩০ | বার্লিন |
| | ২ | মেকলেন বুর্গ | ৫১৩৭ ,, | ৫৭৫১৪০ | শেরিণ |
| | ৩ | ওলডেন বুর্গ | ২৭৭৯ ,, | ৩১১২৫০ | ওলডেন বুর্গ |
| | ৪ | ব্রান্স্ ইক | ১৪২৫ ,, | ৩৭২৫৮০ | ব্রান্স্ ইক |
| | ৫ | হামবুর্গ | ১৫৮ ,, | ৫১৮৭১০ | হামবুর্গ |
| | ৬ | লিউবেক | ১১৫ ,, | ৬৭৬৫০ | লিউবেক |
| | ৭ | ব্রিমেন | ৯৯ ,, | ১৬৬৩৯০ | ব্রিমেন |
| মধ্য বিভাগ। | ৮ | সাক্সেনি | ৫৭৮৯ ,, | ৩১২৯১৬৪ | ড্রেসডেন |
| | ৯ | হেজ | ২৯৬৫ ,, | ৯৫৬১৭০ | মেন্স |
| | ১০ | ১২ ক্ষুদ্র রাজ্য | ৭৮২০ ,, | ১৬৫৪১২০ | ... ... |
| দক্ষিণ বিভাগ। | ১১ | আলসাস্ লরেণ | ৫৬০২ ,, | ১৬৬৩১৪২ | ষ্ট্রাসবুর্গ |
| | ১২ | বাবেরিয়া | ২৯২৯১ ,, | ৫৪১৬১৮০ | মিউনিচ্ |
| | ১৩ | ওর্টেম্বুর্গ | ৭৩৫১ ,, | ১০৯৪৮৪২ | ষ্টুটগার্ট |
| | ১৪ | বেডেন | ৫৮০২ ,, | ১৬০০৮৩২ | কারলস্রু |
| | | | [illegible] | ২৫৭৭০০০০ | |

প্রধান নগর—

( উত্তর জর্ম্মণি। )

প্রুসিয়া—বার্লিন রাজধানী ( স্প্রেতীরে ), বাণিজ্য স্থান ও অতি সুন্দর সহর। এখান হইতে কাচের দ্রব্য, মকমল, ধাতুপাত্র, জহরত, রেসমী বস্ত্র, চীনের বাসন প্রভৃতি রপ্তানি হয়। এখানকার বিশ্ববিদ্যালয় বিখ্যাত। হালে, বিশ্ববিদ্যালয়ের জন্য খ্যাত। ডানজিগ্ ও ষ্টেটীন বহির্বাণিজ্যের প্রধান স্থান। ব্রেসলো ( ওডর তীরে ), ২য় বাণিজ্য স্থান ও প্রসিদ্ধ শিল্পস্থান। কোনিগ্‌জবুর্গে বিশ্ব বিদ্যালয় আছে। মেমেল বাহাদুরী কাষ্ঠ ও শস্যের বাণিজ্য স্থান। আল্‌টোনা বন্দর। হানোবর শিল্প প্রধান বাণিজ্য স্থান। ডাসেল ডর্ফ, বার্মেন ও কবলেন্টজ বস্ত্র-শিল্প ও বাণিজ্যের জন্য খ্যাত। কোলন বাণিজ্য স্থান; অডিকোলনের জন্য প্রসিদ্ধ। এক্‌সলা চেপল (আইলা সাপিল) উষ্ণ প্রস্রবণের জন্য খ্যাত। ফ্রাঙ্কফর্ট বাণিজ্য প্রধান সহর। মাগডিবুর্গে দুর্ভেদ্য দুর্গ আছে।

মেকলেন বুর্গ ও ওলডেনবুর্গ—প্রুসিয়ার উত্তর পশ্চিম। শ্বেরিণ বাণিজ্য স্থান। ওলডেনবুর্গ প্রধান নগর; ডেন্মার্ক ও রুসিয়ার রাজবংশের পূর্ব্ব পুরুষ এই নগরের লোক।

ব্রান্স্‌ইক,—প্রধান নগর ব্রান্স্‌ইক, পশম ও ধাতু দ্রব্যের জন্য খ্যাত। হামবুর্গ, লিউবেক, ব্রিমেন—স্বাধীন নগর। হামবুর্গ, বাণিজ্যের জন্য প্রসিদ্ধ। লিউবেক প্রচীন সহর। ব্রিমেন বন্দর, এখানকার তামাক উৎকৃষ্ট।

( মধ্য জর্ম্মণি। )

সাক্সেনি—অষ্ট্রিয়া, প্রুসিয়া ও বাবেরিয়ার মধ্যে। ড্রেসডেন প্রধান নগর, চিত্রালয় ও চীনের বাসনের কারবার স্থল। লিপ্-

জিগ্ মেলা ও পুস্তক ব্যবসায়ের প্রধান স্থান। জর্ম্মণির সর্ব্বপ্রধান বিশ্ববিদ্যালয় এইস্থানে। ফ্রিবুর্গ একটি নগর।

হেজ—মেন্স (রাইনতীরে) সুদৃঢ় দুর্গের জন্য খ্যাত।

দ্বাদশ ক্ষুদ্ররাজ্য—দ্বাদশ ক্ষুদ্ররাজ্যের মধ্যে কোবর্গ প্রধান। ইহার ৫মাইল উত্তর পূর্ব্বে রোজেনো নামক স্থানে ইংলণ্ডেশ্বরীর স্বামী প্রিন্স আলবার্ট জন্মগ্রহণ করেন। উইমার বিদ্যালোচনার এবং যেনা বিশ্ববিদ্যালয়ের জন্য বিখ্যাত।

## (দক্ষিণ জর্ম্মণি।)

আল-সাস্‌লরেণ—ইহার শাসন ভার সম্রাট নিযুক্ত একজন গবর্ণর জেনেরলের উপর। ১৮৭১ খৃঃ অব্দে এই জনপদটী ফ্রান্স হইতে গৃহীত হইয়াছে। ষ্ট্রাসবুর্গ রাইন তীরে, বাণিজ্য স্থান। কলমার ও মুলহৌজেন কার্পাস বস্ত্রের প্রধান স্থান। মেৎস, সুদৃঢ় দুর্গের জন্য খ্যাত।

বাবেরিয়া—এই রাজ্যটী প্রুসিয়ার পরে ধর্ত্তব্য। রাজধানী মিউনিচ্, সুদৃশ্য সহর। এইনগরে আশ্চর্য্য প্রতিমূর্ত্তি ও চিত্রাগার আছে। হরণবুর্গে সর্ব্বপ্রথম ঘড়ি আবিস্কৃত হয়। রটিস্‌বন (দানিয়ুবতীরে) দুর্ভেদ্য দুর্গ্যের জন্য বিখ্যাত।

ওর্টেম্বুর্গ—দানিয়ুবতীরে। ষ্টুটগার্ট রাজধানী, পুস্তক ব্যবসায়ের প্রধান স্থান। উলম্ দুর্ভেদ্য দুর্গের জন্য খ্যাত। হীলব্রোণ দুর্ভেদ্যসহর ও বাণিজ্য স্থান। এস্‌লিঙ্গন, তুলা ও ধাতু পাত্রের বাণিজ্য স্থান।

বেডেন—রাজধানী কারলস্রু। বেডেন, সুন্দর সহর। মানহীন, বানিজ্য স্থান।

## অস্ট্রিয়া—হাঙ্গেরি।

পরিমাণ ফল প্রায় ২৬০০০০ বর্গ মাইল। লোক সংখ্যা ৩ কোটী ৮০ লক্ষ।

সীমা—উত্তরে জর্ম্মণি ও রুসিয়া। পূর্ব্বে রুমানিয়া ও রুসিয়া। দক্ষিণে আড্রিয়াটিক সাগর, মন্তেনেগরো, তুরস্ক, সার্ব্বিয়া ও রুমানিয়া। পশ্চিমে বাবেরিয়া, সুইজর্লণ্ড ও ইটালি।

নদী—দানিয়ুব, নীষ্টর, বিষ্টুলা, এলুব।

হ্রদ—প্লাটেনসি বা বেলেটন।

পর্ব্বত—আল্পস্, বোহিমিয়ান্, কার্পেথিয়ান্।

জলবায়ু—ফ্রান্স অপেক্ষা শীতকালে শীতল ও গ্রীষ্মকালে উষ্ণতর। ভূমি—উর্ব্বরা।

উৎপন্ন—ধান্য, তামাক, পাট, দ্রাক্ষা, ভূট্টা, জলপাই প্রধান উৎপন্ন। আকরিক—স্বর্ণ, রৌপ্য, তাম্র, সীস, টিন, পারদ, পাথুরিয়া কয়লা।

শিল্পজাত দ্রব্য—তুলা, পশম ও উর্ণার বস্ত্র; কাচের বাসন, লৌহের দ্রব্য, কাগজ প্রধান শিল্পজাত।

জন্তু—ভল্লুক ও ব্যাঘ্র প্রধান শিকারী জন্তু।

আমদানী—চিনি, তুলা ইত্যাদি। রপ্তানি—পশম, রেশম ও উর্ণার বস্ত্র এবং ধাতু দ্রব্য।

শাসন প্রণালী—নিয়ম তন্ত্র। ধর্ম্ম—খৃষ্টীয়।

অস্ট্রিয়া ও হাঙ্গেরি এক রাজার অধীন। দুইটী ভিন্ন ভিন্ন মহাসভা এবং দুই দল মন্ত্রী দ্বারা রাজ কার্য্য সম্পাদিত হয়। এখানে নানা জাতীয় লোকের বাস। তাহাদের আচার ব্যবহার ও ভাষা স্বতন্ত্র।

অস্ট্রিয়ার প্রধান নগর—ভিয়েনা রাজধানী, নানাপ্রকার শিল্প

ও বাণিজ্যের স্থান। ভিয়েনা, প্রেগ, ক্রেকো, লেমবুর্গ, গ্রেট্স্, পেস্ত ও ইন্সব্রুক নগরে বিশ্ববিদ্যালয় আছে। প্রেগ, শিল্পস্থল। গ্রেট্স্, অন্তর্বাণিজ্যের আকর। সাল্‌তবুর্গ নগরে লবণখনি আছে। পোলা রণতরির আড্ডা। ট্রিয়েষ্ট রণতরির আশ্রয় স্থান। ইন্সব্রুক, রেশম ও পশম বস্ত্র-শিল্পের জন্য খ্যাত। ক্রেকো নগরের নিকট প্রকাণ্ড লবণখনি আছে।

হাঙ্গেরির প্রধান নগর—বুড ও পেস্ত মধ্যের সর্ব্বপ্রধান বাণিজ্য-স্থান। শেমনিৎস স্বর্ণ, রৌপ্য, তাম্র, লৌহ, সীসা ও হরিতালের খনির জন্য বিখ্যাত। প্রেসবুর্গ দ্রাক্ষা উপবনে পরিশোভিত। ক্রণষ্টাট্ পশমীবস্ত্র, কাগজ ও মুদ্রাযন্ত্রের জন্য খ্যাত। বুয়েনা-সেরিজ (নবোপার্জ্জিত বোস্নিয়া, নবীবাজার ও হারজ গোবিনার প্রধান নগর) বাণিজ্য স্থান। মষ্টার, প্রধান নগর।

## হলণ্ড (নেদার লণ্ডস্)।

পরিমাণ ফল ২৩ হাজার বর্গ মাইল। লোক সংখ্যা ৪০ লক্ষ।

সীমা—উত্তরে, উত্তর সাগর। পূর্ব্বে প্রুসিয়া। দক্ষিণে, বেলজিয়ম। পশ্চিমে, উত্তর সাগর।

নদী—রাইন, মাস (মিউস), শেল্‌ত।

উপসাগর—জুইডার জি।

দ্বীপ—ওয়াল চারেণ, টেক্সেল।

জলবায়ু—আর্দ্র ও শীতল। শীতকালে এখানে ইংলণ্ড অপেক্ষাও শীতল।

আমদানী—কার্পাস ও পশম বস্ত্রাদি, কাফি, মসলা।

রপ্তানি—মেষ, গো, নবনীত, পনির।

শাসন প্রণালী—প্রজাতন্ত্র। ধর্ম্ম—খৃষ্টীয়।

অধিবাসী—ওলন্দাজেরা সৎস্বভাব, মিতাচারী ও পরিশ্রমী; কিন্তু আত্মম্ভরি ও অত্যভিমানী। ইহারা সাহসী নহে কিন্তু একগুঁয়ে। অধিবাসীদিগকে ডচ (দচ) বা ওলন্দাজ কহে।

প্রধান নগর—আমষ্টার্ডম (আমষ্টেল তীরে) রাজধানী ও বাণিজ্য স্থান। এখানে উত্তম হীরকের কাজ হইয়া থাকে। লীডেন ও ইউট্রেষ্ট, বিশ্ববিদ্যালয় ও উর্ণা শিল্পের জন্য বিখ্যাত। স্কিডাম, জিন মদ্যের জন্য খ্যাত। হেগ, ওলন্দাজ রাজের প্রিয় বাসস্থান। এখানে একটি যাদুঘর আছে। রটর্ডম (রতর্দ্দম) দ্বিতীয় বাণিজ্য স্থান। গ্রানিঞ্জেন নগরে বিশ্ববিদ্যালয় আছে। মাসট্রিক্ট বাণিজ্য স্থান। হার্লেম নগরে সুন্দর পুষ্পোদ্যান আছে। *

বিদেশীয় অধিকার—যাবা, মলক্কস্, সুমাত্রা, বোর্ণিও, তাই-মুরের কিছু অংশ (ভারত মহাসাগরে); কারিব সাগরে কিউরা-সোয়া, বুয়েনইরে, সেণ্ট উষ্টেশিয়স্, সাবা প্রভৃতি; দক্ষিণ আমেরিকায় ডচ গায়েনা।

## বেলজিয়ম।

পরিমাণ ফল ১১৪০০ বর্গ মাইল। লোক সংখ্যা প্রায় ৫৬ লক্ষ।

সীমা—উত্তরে হলণ্ড। পূর্ব্বে প্রুসিয়া। দক্ষিণে ফ্রান্স। পশ্চিমে উত্তর সাগর।

নদী—মাস (মিউস), শ্বেল্ড, শাম্বর।

জলবায়ু—আর্দ্র কিন্তু স্বাস্থ্যকর, তবে গ্রীষ্মকালে উষ্ণ ও শীতকালে শীতল হয়। ভূমি—সাধারণত উর্ব্বরা।

---

* হলণ্ডের অন্তর্গত জ্যাণ্ডম নগরে রুসিয়াধিপতি পিটর সূত্রধরের কার্য্য শিক্ষা করেন। হরণ নগরবাসী এক ব্যক্তি জন্মভূমির নামানুসারে আমেরিকার দক্ষিণ প্রান্ত আবিষ্কার করিয়া হরণ অন্তরীপ নাম প্রদান করেন।

উৎপন্ন—শস্য, তামাক, শণ। আকরিক—লৌহ যথেষ্ট; অন্যান্য দেশ অপেক্ষা পাথুরিয়া কয়লা প্রচুর।

শিল্প—উর্ণা, কার্পাস এবং পশমের বস্ত্রাদি, কার্পেট।

আমদানী—পশম, তুলা, ধাতুদ্রব্য, কাফি। রপ্তানি—রেশম, কাচ, লৌহ, শণ, বুটাদার ফিতা ও তামাক।

শাসন প্রণালী—প্রজাতন্ত্র। ধর্ম্ম—খৃষ্টীয়।

অধিবাসী—বেলজিয়ামেরা অত্যন্ত পরিশ্রমী ও শিল্প নিপুণ।

প্রধান নগর—ব্রসেল্‌স্‌ রাজধানী; অতি সুন্দর ও শিল্প প্রধান সহর। এই নগরের নিকটে বিখ্যাত ওয়াটার্লু সমরভূমি। আন্তোয়ার্প বন্দর ও প্রধান বাণিজ্য স্থান। মেকলীন বা মালীন, বুটাদার ফিতার জন্য প্রসিদ্ধ। গেন্ত কার্পাস বস্ত্রের শিল্পস্থল। রাজ্যের সর্ব্বপ্রধান বিশ্ববিদ্যালয় এইস্থানে। মেন্স নগর কয়লা ও লৌহের বাণিজ্য স্থান। লিয়েজ (মিউস তীরে), এখানে লৌহের অস্ত্রাদি প্রস্তুত হয়। আষ্টেণ্ড ২য় বাণিজ্য স্থান। নেমুর লৌহ জাত দ্রব্যের জন্য খ্যাত।

## ফ্রান্স।

পরিমাণ ফল ২০৪০০ বর্গমাইল। লোক সংখ্যা ৩ কোটী ৭০ লক্ষ।

সীমা—উত্তরে, ইংলিস চেনল এবং বেলজিয়ম। পূর্ব্বে, জর্ম্মণি সুইজর্লণ্ড এবং ইটালি। দক্ষিণে, ভূমধ্য সাগর ও স্পেন। পশ্চিমে, আটলাণ্টিক মহাসাগর।

নদী—সেন, লোয়ার, গারোণ, রোণ, মিউস, মোজেল।

পর্ব্বত—পিরিনিস, আল্পের প্রধান শৃঙ্গ মণ্ট-ব্লাঙ্ক (মঁ-ব্লাঁ), জুরা, সেবন।

দ্বীপ—কর্সিকা (ভূমধ্য সাগরে)।

জলবায়ু—নাতিশীতোষ্ণ ও স্বাস্থ্যকর। ভূমি—মধ্যম।

উৎপন্ন—গম, ভুট্টা, রাই, তামাক, পশম, তুলা, বিঠমুল এবং দ্রাক্ষা, জলপাই, কমলালেবু প্রভৃতি ফল ইত্যাদি। আকরিক—লৌহ, কয়লা ও লবণ।

জন্তু—গৃহপালিত জন্তু অন্যান্য দেশের ন্যায়। নেকড়েব্যাঘ্র, ভল্লুক, বন্যশূকর ইত্যাদি আরণ্য জন্তু।

শিল্পজাত—রেশম ও পশমের বস্ত্র এবং অন্যান্য দ্রব্যাদি।

আমদানী—কার্পাস, রেশম ও পশমের বস্ত্রাদি, কয়লা এবং কাফি।

রপ্তানি—রেসম, মদ্য, পশম, চিনি, নবনীত, ব্রাণ্ডি, ঘড়ি।

শাসন প্রণালী—সাধারণ তন্ত্র। ধর্ম্ম—খৃষ্টীয়।

অধিবাসী – ফরাসীরা বিনয়ী, বুদ্ধিমান, হৃষ্টচিত্ত, শিল্পনিপুণ, যুদ্ধপটু, উদ্যোগী, বিচক্ষণ ও মিষ্টভাষী। বিদ্যানুশীলনে ইহারা জগৎ বিখ্যাত। এখানে ২৬টী বিশ্ববিদ্যালয় আছে। এদেশে ফরাসী ভাষা প্রচলিত।

প্রধান নগর—পারিস (সেনতীরে) রাজধানী, ইয়ুরোপের দ্বিতীয় বাণিজ্যস্থান, সুদৃশ্য ও শিল্প প্রধান সহর। লিঁয় নগরে শিল্পের কারখানা আছে। রুয়াঁ (সেনতীরে) তুলার ব্যবসাস্থান। লিলি ঊর্ণাবস্ত্রের বাণিজ্য স্থান। কাম্বে নগর রেসমী ও পশমীবস্ত্র এবং নীলের জন্য প্রসিদ্ধ। এই নগরের নামানুসারে এখান হইতে কেম্‌ব্রিক কাপড়ের নাম হইয়াছে। বোঁর্দো বাণিজ্যস্থান, পশ্চিমস্থ সহর, মদ্যের জন্য খ্যাত। নাঁত (নান্ট) ও আঁজে বিবিধ শিল্প ও বাণিজ্যের আড্ডা। হাবর তৃতীয় সামুদ্রিক বন্দর। কালে, উপকূলে; এইথান হইতে ইংলণ্ডের উপকূল নিকট। ডন্‌কার্ক বন্দর। রিয়েমস্ ও আর্লেয়াঁ বস্ত্র-শিল্পের জন্য বিখ্যাত বেঁসাসো নগরে ঘড়ি প্রস্তুত হয়। বার্লাসিয়ঁ সুরক্ষিত বন্দর।

তরুনগর (লোয়ারতীরে) কার্পাস ও পসমী বস্ত্র-শিল্পের জন্য খ্যাত। শিল্প প্রধান মার্সেলজ বৃহৎবন্দর ও বাণিজ্যস্থান। ডিজ্ মদ্যের ব্যবসাস্থান। বুর্নগরে অনেক ইংরাজ বাস করেন। তুলঁ (ভূমধ্য সাগরোপকূলে), শেরবুর্গ ইংলিস প্রণালীতে এবং ব্রেষ্ট ও রসফর (আটলান্টিকতীরে) প্রধান রণপোতের আড্ডা। পো, মন্টপেলিয়ার ও নীস্ স্বাস্থ্যের জন্য খ্যাত। আজাক্সিও (Ajaccio) কর্সিকা দ্বীপে, সুবিখ্যাত নেপোলিয়ান বোনাপার্টির জন্মস্থান।

বিদেশীয় অধিকার—এসিয়ায়—ভারতবর্ষের অন্তর্গত পণ্ডিচেরী, চন্দননগর, কারিকল, ইয়ানও, মাহে; কোচীন-চীন, টঙ্কিন প্রভৃতি। পশ্চিম ভারতীয় দ্বীপ পুঞ্জে—মার্টিনিক, গোয়াডেলুপ, মারিগালাৎ, লে-শাঁৎ, শাঁ-বার্থোলোমী, ডেজিরাড। আফ্রিকায়—আল্‌জিরিয়া, সেনিগাল হস্তীদন্তোপকূল জনপদ এবং কঙ্গো ও গাঁবুনদীতীরস্থ প্রদেশ। ভারত মহাসাগরে—বুর্বোঁ, শাঁ-মরি। প্রশান্ত মহাসাগরে—নিউকালিদোনিয়া, মার্কোয়েশাস্ প্রভৃতি। উত্তর আমেরিকায়—মিকেলঁ ও শাপিয়র। দক্ষিণ আমেরিকায়—ফ্রেঞ্চগিয়ানা (গায়েনা)।

## সুইজর্লণ্ড।

পরিমাণ ফল ১৫ সহস্র বর্গমাইল। লোক সংখ্যা ২৮লক্ষ।

সীমা—উত্তরে জর্ম্মণি। পূর্ব্বে অস্ট্রিয়া। দক্ষিণে ইটালি। পশ্চিমে ফ্রান্স।

নদী—রাইন, রোণ। আর ও ইন উপনদী।

হ্রদ—জেনেভা, কনষ্টান্স, নিউক্যাশল, যুরিক (যুরিচ্), লুসরেণ, জাগ, লুগানো।

পর্ব্বত—আল্পস্, জুরা, মণ্ট-রোসা।

জলবায়ু—উপত্যকা ভাগ গরম, কিন্তু উচ্চ অংশ শীতল। ভূমি—পর্ব্বতময় (ইয়ুরোপের মধ্যে শ্রেষ্ঠ)।

উৎপন্ন—দ্রাক্ষা ও নানাপ্রকার শস্য। আকরিক—লৌহ, রৌপ্য, সীস।

জন্তু—শাম্ব, আইবেকস্, মার্ম্মত।

আমদানী—শস্য, তুলা, রেসম, চা, চিনি, কাফি। রপ্তানি—ঘড়ি, বাহাদুরী কাষ্ঠ, পনির এবং রেশমী ও পশমী বস্ত্রাদি।

শাসন প্রণালী—সাধারণ তন্ত্র। ধর্ম্ম—খৃষ্টীয়।

অধিবাসী—সুইসেরা সৎস্বভাব, সরলাত্মা, সাহসী, পরিশ্রমী, স্বদেশানুরাগী, অতিথি তৎপর ও প্রবঞ্চনা শূন্য। এদেশে ৩টী বিশ্ব বিদ্যালয় আছে। বিদ্যাশিক্ষায় রাজার অত্যন্ত মনোযোগ আছে। শিক্ষা বিষয়ে অবহেলা করিলে পিতা মাতার কারাদণ্ড পর্য্যন্তও হয়।

প্রধান নগর—বরণ রাজধানী, বিবিধ শিল্পালয়ের জন্য বিখ্যাত। জেনেভা নগর, ঘড়ি, বাদ্যযন্ত্র ও রত্নালঙ্কারের জন্য প্রসিদ্ধ। যুরিচ্ (যুরিক) শিল্পস্থান। নিউক্যাশল (নশাটেল) ঘড়ি, মদ্য ও শস্যের বাণিজ্য স্থান। লুসরেণ অতি সুন্দর সহর। বাজেল (রাইন তীরে) বাণিজ্য স্থান।

## স্পেন।

পরিমাণ ফল ১৯০০০০ বর্গমাইল। লোক সংখ্যা ১ কোটী ৬৪ লক্ষ।

সীমা—উত্তরে বিস্কে উপসাগর ও ফ্রান্স। পূর্ব্বে ও দক্ষিণে ভূমধ্যসাগর। পশ্চিমে—পর্টুগাল ও আটলাণ্টিক মহাসাগর।

নদী—ডুরো, তেজো (তেজস্ বা তেগস্), গাদ্বাল কুইবার, গাডিয়ানা, ইব্রো, জুকর, সেগুরা।

অন্তরীপ—ফিনিষ্টার (ফিনিষ্টিয়ার), ট্রাফালগার।

দ্বীপ—ম্যাজর্কা, মিনর্কা, ইভীসা।

পর্ব্বত—পিরিনিস, ক্যাণ্টাব্রিয়ান, ক্যাষ্টেলিয়ান (ক্যাস্তলীর), সিয়েরা টোলেডো, সিয়েরা মোরেণা, সিয়েরা নোবেডা।

জলবায়ু—সাধারণতঃ শুষ্ক। ভূমি—দক্ষিণ ও পূর্ব্বে উর্ব্বরা।

উৎপন্ন—যব, গম, ধান্য, ভুট্টা, শণ, দ্রাক্ষা, জলপাই, তুঁত, কমলালেবু, ইক্ষু, কর্কবৃক্ষ। আকরিক—সীস, তাম্র, লৌহ, পারদ। আলমেডান নগরে পৃথিবীর সর্ব্বাপেক্ষা বৃহৎ পারদখনি আছে।

জন্তু—ঘোটক ও গর্দ্দভ উৎকৃষ্ট। মেরিণো মেষ যথেষ্ট; উহার লোমে সুন্দর পশম হয়।

আমদানী—বস্ত্র, লৌহের দ্রব্যাদি এবং পাথুরিয়া কয়লা।

রপ্তানি—নানাপ্রকার মদ্য, ফল, সীস ও কাগজ প্রস্তুতার্থ এক প্রকার ঘাস ইত্যাদি।

শাসনপ্রণালী—প্রজাতন্ত্র। ধর্ম্ম-খৃষ্টীয়।

অধিবাসী—স্পানিয়ার্ডেরা সাহসী, গর্ব্বিত, অজ্ঞ, কুসংস্কারাপন্ন ও অলস কিন্তু গম্ভীর প্রকৃতি।

প্রধাননগর—মাড্রিড (মাদ্রিদ) রাজধানী, সুন্দর সহর। বার্সিলোনা, বিবিধ শিল্প ও বাণিজ্যপ্রধান নগর। ভালেন্সিয়া, অলিকান্তে ও মালাগা বন্দর এবং ফল ও মদ্যাদির বাণিজ্যস্থান। কাডিজ, সামুদ্রিক বন্দর। সেবিল, চুরট ও কমলালেবুর বাণিজ্য-স্থান। কার্ডোভা, একটি নগর। টোলেডো নগরের তরবারি উৎ-কৃষ্ট। সালামান্কা প্রাচীন বিশ্ববিদ্যালয়ের জন্য খ্যাত। এই নগরে ১৮১২ খৃঃ অব্দে ডিউক অফ্ ওয়েলিংটন ফরাসীদিগকে পরাস্ত করেন। শিল্পপ্রধান বালাডোলিড বিশ্ব বিদ্যালয়ের জন্য প্রসিদ্ধ। এইখানে কলম্বসের মৃত্যু হয়। গ্রানাডা নগরে, মুর-গণের একটি মনোরম প্রাসাদ আছে। সারাগোজা ও বিটোরিয়া যুদ্ধের জন্য প্রসিদ্ধ। করুণা, সাণ্ডাণ্ডার ও বিলবাঁও সামুদ্রিক বন্দর। কার্ত্তেজিনা বন্দর। জিব্রাণ্টর বন্দর, ইংরেজাধিকৃত!

বিদেশীয় অধিকার—পশ্চিম ভারতীয় দ্বীপপুঞ্জ, কিউবা, পোর্টরিকো প্রভৃতি। আটলাণ্টিক মহাসাগরে ক্যানেরি দ্বীপপুঞ্জ। ফিলিপাইন এবং লাড্রোনপুঞ্জ প্রাশান্ত মহাসাগরে। আফ্রিকায় ফর্ণান্দোপো, আনেবেঙ্ কিউটা। ভূমধ্য সাগরে বালিয়ারিক দ্বীপ সমুহ অর্থাৎ ম্যাজর্কা (পালমা রাজধানী), মিনর্কা (পোর্টমোহন). ইভীসা (ইভীসা), ফরমেণ্টেরা ইত্যাদি। পিরিনিস্ পর্ব্বতের দক্ষিণস্থ আণ্ডরা নামক সাধারণতন্ত্র রাজ্য নাম মাত্র ক্রান্সের অধীন।

## পর্টুগাল।

পরিমাণ ফল ৩৬৫০০বর্গমাইল। লোক সংখ্যা প্রায় ৪০লক্ষ।

সীমা—উত্তর ও পুর্ব্বে স্পেন। দক্ষিণ ও পশ্চিমে আটলাণ্টিক মহাসাগর।

নদী—মীনো. ডুরো, তেজস্, গাডিয়ানা।

পর্ব্বত—ক্যাষ্টেলিয়ান্।

অন্তরীপ—রোকা, সেণ্টভিন্সেণ্ট।

জলবায়ু—নাতিশীতোষ্ণ ও স্বাস্থ্যকর। ভূমি—উর্ব্বরা।

উৎপন্ন—মদ্য, কমলালেবু. অলপাই. ফিগ (ডুমুর জাতীয়ফল) ও কর্কবৃক্ষ।

আমদানী—শিল্পজাতদ্রব্য. কয়লা, লৌহ।

রপ্তানি—মদ্য, নানাপ্রকার ফল, পারদ এবং অশ্বাদি জন্তু।

শাসন প্রণালী—প্রজাতন্ত্র। ধর্ম্ম—খৃষ্টীয়॥

অধিবাসী—পর্টুগীজেরা বিনয়ী, বলবান, অধ্যবসায়ী কিন্তু কুসংস্কারাপন্ন।

প্রধাননগর—লিসবন রাজধানী, বাণিজ্য প্রধান সহর।

ওপর্টো, সুদৃশ্য নগর; পোর্ট নামক মদ্যের প্রধান বাণিজ্য স্থান। সেতুবাল বন্দর; লবণ ও বিবিধ ফলের বাণিজ্য স্থান। কোইম্বে; বাণিজ্য ও বিশ্ববিদ্যালয়ের জন্য প্রসিদ্ধ।

বিদেশীয় অধিকার—আটলাণ্টিক মহাসাগরে—আজোর্স পুঞ্জ (আঙ্গ্রা রাজধানী), মেডিরা পুঞ্জ (ফনশাল), কেপবার্ড পুঞ্জ (মিগুলো) ও সেন্টটমাস। আফ্রিকায়—আঙ্গোলা, বেঙ্গুলা, মোজাম্বিক, সোফালো। এসিয়ায়—ভারতবর্ষে গোয়া, দমন, দিউ; চীনে মাকাও; ভারত মহাসাগরে তাইমুরের উত্তরাংশ।

## ইটালি।

পরিমাণ ফল প্রায় ১১৫০০০ বর্গ মাইল। লোকসংখ্যা ২৭৮০০০০০।

সীমা—উত্তরে আল্পস্ শ্রেণী; পূর্ব্বে বিনিস্ উপসাগর; দক্ষিণে ভূমধ্যসাগর। পশ্চিমে ভূমধ্যসাগর ও ফ্রান্স।

নদী—পো, আডিজ, আর্ণো. টাইবর, বলতুর্ণো।

হ্রদ—গার্ডা, কোমো, মাডজোরে।

উপসাগর—বিনিস্, টরেন্ট, জেনোয়া (জেনেভা), নেপল্স্।

দ্বীপ—মাণ্টা, সিসিলি, এল্বা।

প্রণালী—মেসিনা, বোনিফেসিও (বোনিফাসো)।

পর্ব্বত—আল্পস্, আপেনাইন্। আগ্নেয় পর্ব্বত—সিসিলি দ্বীপে এট্না, নেপল্সের নিকট বিসুবিয়স্ লিপারিপুঞ্জে ষ্ট্রম্বোলি।

জলবায়ু—নাতি শীতোষ্ণ ও মনোরম। ভূমি—মধ্যবিধ।

উৎপন্ন—যব, ভুট্টা, জলপাই, দ্রাক্ষা, রেশম, চিনি, তুলা, কমলালেবু ইত্যাদি। আকরিক—লৌহ (এল্বা দ্বীপে), গন্ধক (সিসিলিতে), মার্ব্বেল (আপেনাইন পর্ব্বতে)।

আমদানী—কার্পাস বস্ত্রাদি, লৌহদ্রব্য, কয়লা। রপ্তানি—রেশম, জলপাই, তৈল, পাট, গন্ধক ও নানাপ্রকার ফল।

বিভাগ—বর্ত্তমান ইটালি রাজ্য সিসিলি ও সার্ডেনিয়ার সহিত ৬৯টী প্রদেশে বিভক্ত। (সানমারিণো একটী ক্ষুদ্র সাধারণতন্ত্র রাজ্য)।

শাসন প্রণালী—প্রজাতন্ত্র। ধর্ম্ম—খৃষ্টীয়।

অধিবাসী—সৌখিন, মিতাচার, উদার, সঙ্গীতানুরাগী, আতিথেয়, সুশ্রী, সুবুদ্ধি ও প্রফুল্লচিত্ত কিন্তু আত্মম্ভরি ও শঠ।

প্রধান নগর—রোম রাজধানী (টাইবর তীরে) সুন্দর সহর। সিবিতা, বেকচিয়া রোমের সামুদ্রিক বন্দর। আনকোনা বন্দর। নেপল্‌স ইটালির মধ্যে বৃহৎ নগর। ব্রিন্দিসি প্রয়োজনীয় বন্দর। তুরীণ সুন্দর সহর। শিল্প ও বিশ্ব বিদ্যালয়ের জন্য প্রসিদ্ধ। জেনোয়া বাণিজ্য স্থান; এই নগরে মকমল, রেশমী কাগড়, অলঙ্কার, বাদ্যযন্ত্র, ডাক্তারি অস্ত্রাদি ও সৌখিন দ্রব্য পরিপাটী রূপে প্রস্তুত হয়। মিলানো শিল্পের জন্য প্রসিদ্ধ। ফ্লরেন্স সুন্দর সহর, এইখানে জগদ্বিখ্যাত চিত্রগৃহ আছে; আমেরিগোর জন্মস্থান। লেগহরণ প্রধান বন্দর ও বাণিজ্যস্থান। লুকা রেশমের জন্য প্রসিদ্ধ। পিসা গ্যালিলিওর জন্ম স্থান। পালার্মো (সিসিলিতে) বাণিজ্যস্থান। মেসিনা বাণিজ্যের জন্য প্রসিদ্ধ। কালিয়ারি সার্ডিনিয়ার প্রধান নগর। সাসারি তামাক ও ফলের বাণিজ্য স্থান।

মল্টা—সিসিলির দক্ষিণে; ইংরাজাধিকৃত। উহা ভূমধ্য সাগরস্থ বৃটিশ রণপোতের আড্ডা। বালেট্টা প্রধান নগর।

বিদেশীয় অধিকার—লোহিত সাগরের উপকূলস্থ নিউবিয়া ও পূর্ব্ব সূদানান্তর্গত আসাব ও মাসোবা জনপদ।

## গ্রীস।

পরিমাণফল ২৫ হাজার বর্গমাইল। লোকসংখ্যা ২০ লক্ষ।

সীমা—উত্তরে তুরস্ক। পূর্ব্বে ইজিয়ান সাগর ও আর্কিপেলেগো। দক্ষিণে ও পশ্চিমে ভূমধ্যসাগর।

উপসাগর—ইজাইনা, নেপলি, আর্কেডিয়া, লিপান্টো বা করিন্থ, পাট্রাস।

অন্তরীপ—টেরিফা, মাটাপান, কোহন্না, আত্তিকা।

দ্বীপ—আইয়োনিয়ান দ্বীপপুঞ্জ।

পর্ব্বত—হেলিকন্, সেন্ট-ঈলিয়স্।

জলবায়ু—উষ্ণ ও স্বাস্থ্যকর। ভূমি—মন্দ নহে।

উৎপন্ন—শস্য, মদ্য, তৈল, মধু, রেসম।

জন্তু—মেষ, ছাগ যথেষ্ট।

আমদানী—কার্পাস বস্ত্রাদি, লৌহ, তাম্র ইত্যাদি।

রপ্তানি—মদ্য, স্পঞ্জ, সীস, তামাক, তুলা, পশম, মোম, গঁদ, মধু, দ্রাক্ষাফল ইত্যাদি।

শাসন প্রণালী—প্রজাতন্ত্র। ধর্ম্ম—খৃষ্টীয়।

অধিবাসী—গ্রীকেরা সাহসী অধ্যবসায়শীল, সুশ্রী, বাণিজ্য নিপুণ, স্বদেশানুরাগী কিন্তু শঠ ও গর্ব্বিত। এদেশে নৌবাণিজ্যের আদর অধিক। ১৮৩১ খৃঃঅব্দে ইহারা তুরস্কের অধীনতা হইতে মুক্ত হইয়াছে।

প্রধান নগর—আথেন্স রাজধানী, প্রাচীন কালে অতিশয় বিখ্যাত ছিল। মারাদন ও সালেমিজ যুদ্ধের জন্য বিখ্যাত। লিপান্টো যুদ্ধের জন্য প্রসিদ্ধ। লারীসা রেসমী ও কার্পাস বস্ত্র-শিল্পের প্রধান স্থান। প্যাট্রাস্ বন্দর। নাপ্লিয়া প্রয়োজনীয় নগর। নাভারিণো সামুদ্রিক বন্দর। মিসলংগি বাণিজ্যস্থান।

আইয়োনিয়ান দ্বীপশ্রেণী—গ্রীসের পশ্চিমে করফু, পাক্সো, জান্টি, ইথাকা (থিয়াকি), সেফালোনিয়া, সান্তামোরা (নিউকেডিয়া) ও সেরিগো এই সাতটী দ্বীপ উক্ত নামে অভিহিত হয়। মদ্য, মধু, জলপাই উৎপন্ন। জান্টি বন্দর। সিক্লাডীজ—ঈজিয়ান সাগরে; ৫১ টী ক্ষুদ্র দ্বীপের সম্মিলনে উক্তনামে অভিহিত। শীরা প্রধান নগর ও বানিজ্য স্থান।

## ইয়ুরোপীয় তুরস্ক।*

পরিমাণ ফল ১২০০০০ বর্গ মাইল। লোক সংখ্যা ৮৫ লক্ষ (করদরাজ্যসহ)।

সীমা—উত্তরে রুমানিয়া, সার্ব্বিয়া ও মন্তেনেগরো। পূর্ব্বে কৃষ্ণসাগর। দক্ষিণে গ্রীস, আর্কিপেলেগো ও মর্ম্মর সাগর। পশ্চিমে আড্রিয়াটিক সাগর।

নদী—দানিয়ুব, সেভ। উপসাগর—সালেনিকা।

দ্বীপ—কাণ্ডিয়া (ক্রীত)।

পর্ব্বত—রোদপি, পিন্দস্, ওলিম্পস্, বল্কান।

জলবায়ু—সাধারণতঃ নাতিশীতোষ্ণ ও স্বাস্থ্যকর। ভূমি—উর্ব্বরা।

উৎপন্ন—গম, ভুট্টা, যব, ধান্য, রাই, তুলা, তামাক, শণ, রেসম, মোম, মধু, দ্রাক্ষা ইত্যাদি। আকরিক—লৌহ।

জন্তু—ঘোটক, গো, মহিষাদি।

আমদানী—কার্পাস বস্ত্র এবং ধাতুদ্রব্য। রপ্তানি—শস্য, ছাগ, লোম, অহিফেন।

ধর্ম্ম—মুসলমান। শাসনকর্ত্তার উপাধি সুলতান। শাসন কার্য্যে তাঁহার সর্ব্বময়ী শক্তি ও প্রভুতা।

---

* ১৮৭৮ খৃঃঅব্দে রুস-তুরস্ক রণাবসানে বর্লিন নগরে যে সর্ব্ব সাধারণ মহাসন্ধি হয়, তাহাতে রুমাণিয়া, সার্ব্বিয়া ও মন্তেনেগরো, এই তিনটী প্রদেশ স্ব স্ব স্বাধীন হইয়াছে। পূর্ব্ব রুমিলীয়া ও বুলগেরিয়া তুরস্কের করদ আছে। নবী বাজার, হারজ গোবিনা ও বোসনিয়া অষ্ট্রিয়ার শাসনাধীন হইয়াছে।

অধিবাসী—তুর্কীগণ সাহসী, গর্ব্বিত, সুশ্রী, সরল ও আতিথেয় কিন্তু কুসংস্কারাপন্ন। ইহারা গণিত ভিন্ন অন্য সকল শাস্ত্রই যত্নপূর্ব্বক অধ্যয়ন করে; গণিত শাস্ত্র স্পর্শও করেনা।

প্রধান নগর—কনষ্টান্টিনোপল (স্তাম্বুল) রাজধানী। এই নগরে কয়েকটী মনোরম ও আশ্চর্য্য মসজিদ আছে। আড্রিয়া-নোবল দ্বিতীয় প্রয়োজনীয় সহর। এখানে মদ্য ও বস্ত্র রঙ্গের কারখানা আছে। গালিপোলি রণপোতাশ্রয়। সালোনিকী, বাণিজ্য প্রধান সহর। এই নগরে উৎকৃষ্ট কার্পেট প্রস্তুত হয়। ডুরাৎসো (আলবেনিয়ার) উন্নতিশীল বন্দর। স্কুটারি কার্পাস-বস্ত্র ও অস্ত্রাদির জন্য প্রসিদ্ধ। কাণ্ডিয়া, কাণ্ডিয়া দ্বীপের রাজধানী।

তুরস্কের করদ রাজ্য—১৮৮৬ খৃঃঅব্দে রুমিলীয়া ও বুলগেরিয়া পরস্পর মিলিত হইয়া এক শাসনকর্ত্তার শাসনাধীন হইয়াছে। রাজধানী সোফিয়া; পশম, রেশম, তামাক, চর্ম্ম প্রভৃতির বাণিজ্য-স্থান।

প্লেবনা, নিকোপলির পশ্চিম দক্ষিণ; রুসিয়ার অধীন। ফিলিপ্‌পোলি বাণিজ্যস্থান।

বিদেশীয় অধিকার—আফ্রিকায় ঈজিপ্ট (করদ)।

## রুমানিয়া।

পরিমাণ ফল ৪৯৩০০ বর্গ মাইল। লোকসংখ্যা ৫৩॥ লক্ষ।

সীমা—উত্তরে অস্ট্রিয়া ও রুসিয়া। পূর্ব্বে রুসিয়া ও কৃষ্ণ-সাগর। দক্ষিণে দানিয়ুব (দানবী) নদী। পশ্চিমে অস্ট্রিয়া ও সার্ব্বিয়া।

উৎপন্ন—বাহাদুরী কাষ্ঠ, যব, ভুট্টা, মধু ইত্যাদি।

জন্তু—পঙ্গপালের উৎপাৎ অত্যন্ত। সারস পক্ষী যথেষ্ট।

বাণিজ্য দ্রব্য—যব, গম, মধু, লোম, সৈন্ধব লবণ।

শাসন প্রণালী—প্রজাতন্ত্র। ধর্ম্ম—খৃষ্টীয় ও মুসলমান।

প্রধান নগর—বুকারেষ্ট রাজধানী, বাণিজ্য স্থান। যাসি (উ-পূর্ব্বে) শস্যের বাণিজ্য স্থান। ব্রাহিলব ও গালাচ বাণিজ্য স্থান।

## সার্ব্বিয়া (সার্ভিয়া)।

পরিমাণ ফল ১৮৮০০ বর্গ মাইল। লোক সংখ্যা ১৮ লক্ষ ৫২ হাজার।

সীমা—উত্তরে অস্ট্রিয়া। পূর্ব্বে রুমানিয়া। দক্ষিণে তুরস্ক। পশ্চিমে বোসনিয়া।

জলবায়ু—নাতি শীতোষ্ণ। ভূমি—উর্ব্বরা।

উৎপন্ন—যব, রাই, ধান্য, শণ, তামাক, তুলা ইত্যাদি। আকরিক—রৌপ্য, সীস, তাম্র, লৌহ।

বাণিজ্য দ্রব্য—পশম ও লৌহের সামগ্রী, তুলা, মদ্য।

প্রধান নগর—বেলগ্রেড রাজধানী, সুরক্ষিত সহর। সিমেণ্ড্রিয়া, দুর্গবেষ্টিত নগর। আলেক্সিনাশ নগরে স্বাধীনতার জন্য সার্ব্বিয়া বাসীরা ঘোরতর যুদ্ধ করিয়া কৃতকার্য্য হইয়াছিলেন।

## মন্তেনেগরো (মণ্টিনিগ্রো)।

পরিমাণ ফল ৩৫॥ শত বর্গ মাইল। লোক সংখ্যা ২॥ লক্ষ।

সীমা—উত্তরে বোসনিয়া। পূর্ব্বে তুরস্ক। দক্ষিণে আড্রিয়াটিক সাগর। পশ্চিমে হারজ গোবিনা।

উৎপন্ন—পাইন, ওক, আলু, নানাপ্রকার সুখনা শস্য।

জন্তু—গো, মেষ, ছাগ।

অধিবাসীদের স্বভাবাদি—স্ত্রী-পুরুষ উভয়েই সমর পটু, সাহসী ও স্বাধীনতাপ্রিয়।

প্রধান নগর—সেটিনে (সেতিনে) রাজধানী। আন্টিবারি বন্দর।



# গ্রেটবৃটন ও আয়র্লণ্ড।

ইংলণ্ড, ওয়েল্‌স ও স্কটলণ্ড এই তিন অংশে গ্রেটবৃটন বিভক্ত। উহা একটী দ্বীপ মাত্র। ১৮০১ খৃঃ অব্দে গ্রেটবৃটন ও আয়র্লণ্ড এবং আরও কতিপয় ক্ষুদ্র দ্বীপের সম্মিলনে বৃটন সাম্রাজ্য সংগঠিত হইয়াছে। এক্ষণে ইংলণ্ডেশ্বরী মহারাণী ভিক্টোরিয়া (Empress Victoria) বৃটন সাম্রাজ্যের অধিশ্বরী। প্রজাতন্ত্র রাজত্ব প্রণালীতে উহার শাসন কার্য্য নির্ব্বাহিত হয়। পার্লিয়ামেণ্ট নামে প্রজাদিগের একটি মহা সভা আছে। ঐ সভার অনুমতি অনুসারে বৃটন সাম্রাজ্যের শাসন কার্য্য সম্পন্ন হয়। ঐ সভা যে সকল আইনাদি বিধিবদ্ধ করেন, তাহা রাজ্যেশ্বরীর নামে প্রচারিত হয়। পার্লিয়ামেণ্ট সভার সভ্য গণানুমোদিত ভিন্ন রাণী বা রাজা নিজে কিছুই করিতে পারেন না। তবে কোন নির্দ্দিষ্ট বিষয়ে তিনি নিজমতের অনুসরণ করেন। সৈন্য সংখ্যা প্রায় ১৪০০০০। রণ পোতের সংখ্যা আড়াই শত। রাজস্ব ৮০ কোটী টাকা। পূর্ব্বে স্কটলণ্ড ও আয়র্লণ্ড স্বতন্ত্র স্বাধীন রাজ্য ছিল। ১৬০৩ খৃঃ অব্দে স্কটলণ্ড ও ইংলণ্ড একত্রিত হইয়াছে। আয়র্লণ্ড ১৮৭২ খৃঃ অব্দে ইংলণ্ডের অধীন হয়, এবং ১৮০১ খৃঃ অব্দে উহার শাসন প্রণালী সম্মিলিত রাজ্যের শাসন প্রণালীর সহিত এক হইয়াছে।

## ইংলণ্ড ও ওয়েল্‌স।

| | |
|---|---|
| পরিমাণ ফল | ইংলণ্ড—৫১৪০০০ বর্গ মাইল। ওয়েল স—৮৯০০ বর্গ মাইল। |
| লোক সংখ্যা | ইংলণ্ড—২ কোটী ১৪ লক্ষ ৪০ হাজার। ওয়েলস—১৩ লক্ষ ৬০ হাজার ৬ শত। |

সীমা—উত্তরে স্কটলণ্ড। পূর্ব্বে জর্ম্মণ মহাসাগর। দক্ষিণে ইংলিস্ প্রণালী। পশ্চিমে আটলাণ্টিক মহাসাগর, সেণ্টজর্জ্জ প্রণালী ও আইরিস্ সাগর।

নদী—আউস, ট্রেণ্ট, নেন, টেম্‌স, শেবরণ, মার্সি, ওয়াই, হম্বর, ডি।

হ্রদ—উইনডার মিয়ার, ডার-ওয়েণ্ট ওয়াটার, উল্‌স-ওয়াটার, বালা, লানবেরিজ।

পর্ব্বত—চিভিয়ট, স্নোডন, প্লিনলিমন, ব্রেকনক, বেকন, ক্রস-ফেল, কার্টারফেল, হেজহোপ, চিলটারণ।

উপসাগর—বৃষ্টল, ওয়াস্, সলওয়ে, মোরকেম্ব, ব্রিজওয়াটার, কারণারভন, কার্টিগান, সোয়ান্সি, হালিহেড।

প্রণালী—ডোবর, সলেণ্ট, মেনাই।

অন্তরীপ—পূর্ব্বে ফ্লেমবরো হেড এবং স্পারণ হেড ইয়র্ক সায়রে। উত্তর ফোরলণ্ড কেণ্টে। নেজ এসেক্সে। দক্ষিণে দক্ষিণ ফেরিলণ্ড কেণ্টে। বিচিহেড সাসেক্সে। নীড্‌লেস, উইট দ্বীপে। সেণ্ট আলবন, ডর্সেট সায়রে। ষ্টার্ট ডিভন সায়রে। লিজার্ড এবং লাণ্ডস্ এণ্ড, করণওয়ালে। পশ্চিমে—সেণ্ট ডেভিড্‌স হেড এবং গ্রেটঅরমস্ হেড, ওয়েল্‌সের অন্তর্গত।

দ্বীপ—উইটের অন্তর্গত অসবরণ। চেনের অন্তর্গত জারণসি, জার্সি, অলডারনে এবং সার্ক। সিলিপুঞ্জে সেণ্টমরিস্ প্রধান।

এঙ্গলসি, ওয়েল্‌সের উত্তর। মান, আইরিস সাগর। হোলি-হেড, এঙ্গলসির পশ্চিম। থানেট ও শেপি কেণ্টের নিকট। লাণ্ডি, বৃষ্টল প্রণালীতে।

জলবায়ু—আর্দ্র কিন্তু স্বাস্থ্যকর। ভূমি—উর্ব্বরা।

উৎপন্ন—যব, গম, ওট, ধান্য (ভালরূপ পাকেনা), আলু, পেয়ারা, কুল, চেরী, মদ্য, কর্ক প্রভৃতি। আকরিক—লৌহ, তাম্র, সীস, টিন, কয়লা।

জন্তু—অশ্ব, বৃষ, মেষ, কুকুর প্রভৃতি গৃহপালিত। খেঁকশিয়াল, বন্য বিড়াল, অটার, হরিণ প্রভৃতি আরণ্য জন্তু।

শিল্পজাত—তুলা, পশম ও রেশমের শিল্পজাত দ্রব্য। ধাতু ও কাচ পত্রাদি। চর্ম্মের নানা বিধ দ্রব্য।

আমদানী—তুলা, পশম, রেসম, শণ, পাট, বাহাদুরীকাষ্ঠ, চা, কাফি, চিনি, মদ্য (নানা প্রকার), তামাক, নীল প্রভৃতি। রপ্তানি—কার্পাস, পশম, রেসম ও ঊর্ণা বস্ত্রাদি, ধাতুদ্রব্য, ছুরী, কাঁচি, কয়লা, চামড়া।

অধিবাসী—ইংরাজেরা সরলাত্মা, পরিশ্রমী, বলবান, বিদ্যা বুদ্ধি সম্পন্ন, বাণিজ্য নিপুণ, স্বাধীনতাপ্রিয়, অধ্যবসায়শীল কিন্তু গর্ব্বিত। ইহারা সর্ব্বদা পরিষ্কার পরিচ্ছন্ন থাকে। কি শিল্প, কি বাণিজ্য, কি বিদ্যা, কি বুদ্ধি ইত্যাদি যাবতীয় বিষয়ে ইহারা শ্রেষ্ঠ। ইংরাজি ভাষায় যাবতীয় কার্য্য নির্ব্বাহিত হয়।

ইংলণ্ডে ৪০টী ও ওয়েলসে ১২টী কাউণ্টি আছে।

ইংলণ্ডের কাউণ্টি ও প্রধান নগর।

| কাউণ্টি বা শায়র। | | প্রধান নগর। |
|---|---|---|
| উত্তরে ৬টী— | | |
| নর্থম্বর লণ্ড | ... | নিউক্যাশল, উত্তরশীল, বেরইক। |
| কম্বর লণ্ড | ... | কারলাইল। |

| কাউণ্টি | | প্রধান নগর। |
|---|---|---|
| ওয়েষ্ট মোরলণ্ড | ... | আপল বি। |
| ডরহাম | ... | ডরহাম, ডার্লিংটন, সণ্ডারলণ্ড, গেটস্‌হেড। |
| ইয়র্কশায়র | ... | ইয়র্ক, লীডস্‌, সেফিল্‌ড, হল, হালিফাক্স, ওয়েকফিল্‌ড, ব্রাডফর্ড, ডঙ্কাষ্টর। |
| লাঙ্কাশায়র | ... | লাঙ্কাষ্টর, লিবরপুল, ম্যাঞ্চেষ্টর, ওলড্‌হাম, প্রেষ্টন, ব্লাকবরণ, বোণ্টন। |

পূর্ব্বকোণে ১০টী—

| | | |
|---|---|---|
| লিঙ্কনশায়র | ... | লিঙ্কন, বোষ্টন, গ্রান্থাম। |
| রটলণ্ড | ... | ওখাম (ওকহাম)। |
| নর্দামটন | ... | নর্দামটন, পিটারবরো। |
| বেডফর্ড | ... | বেডফর্ড। |
| হাণ্টিংডন | ... | হাণ্টিংডন। |
| কেম্ব্রিজ | ... | কেম্ব্রিজ, ঈলি। |
| নরফক্‌ | ... | নরউইচ্‌, ইয়ার্মথ। |
| সফক্‌ | ... | ঈপস উইচ (ঈপসিচ্‌)। |
| এসেক্স | ... | চেম্‌স্‌ফর্ড। |
| হার্টফর্ড | ... | হার্টফর্ড, সেণ্ট আলবন। |

টেমস বিভাগে ৫টী—

| | | |
|---|---|---|
| মিডলসেক্স | ... | লণ্ডন, হারো, ব্রেণ্টফোর্ড। |
| বকিংহাম | ... | বকিংহাম, ঈটন। |
| অক্সফোর্ড | ... | অক্সফোর্ড। |
| বার্কশায়র | ... | রেডিং, উইণ্ডজর। |
| সরে | ... | গিল্‌ডফর্ড (গিলফোর্ড)। |

দক্ষিণ বিভাগে ৪টী—

| | | |
|---|---|---|
| কেণ্ট | ... | মেডষ্টোন,কাণ্টরবরি, গ্রীণইচ, ডোবর, রচেষ্টর, উলইচ, গ্রেবসেণ্ড। |

| কাউণ্টি। | | প্রধান নগর। |
|---|---|---|
| সসেক্স | ... | লুইস, হেষ্টিংশ, ব্রাইটন, শোরহাম। |
| হামশায়র | ... | উইনচেষ্টর, সাউদামটন, পোর্টস্‌মাউথ। |
| উইণ্টশায়র | ... | সল্‌সবরি। |

দক্ষিণ পশ্চিমে ৫টী—

| | | |
|---|---|---|
| করণওয়াল | ... | বডমিন। |
| ডিভন | ... | এক্সেটার, প্লিমথ, ডিবনপোর্ট। |
| ডরসেট শায়র | ... | ডরচেষ্টর, পুল। |
| সমরশেটশায়র | ... | টন্‌টন্, বাথ। |
| গ্লসেষ্টার (গ্লষ্টার) | ... | গ্লসেষ্টার, বৃষ্টল। |

ওয়েলসের প্রান্তবর্ত্তী বিভাগে ৪টী—

| | | |
|---|---|---|
| মন্মাউথ | ... | মন্মাউথ, নিউপোর্ট। |
| হেরেফোর্ড | ... | হেরেফোর্ড। |
| শ্রপশায়র | ... | শ্রুসবরি। |
| চে শায়র | ... | চেষ্টর, বার্কেনহেড্, ষ্টকপোর্ট, মেক্লেসফিল্‌ড। |

মধ্য বিভাগে ৬টী—

| | | |
|---|---|---|
| ডার্বিশায়র | ... | ডার্বি, চেষ্টরফিল্‌ড, মাটলক। |
| ষ্টাফর্ড | ... | ষ্টাফর্ড, ষ্টোক, লিচ্‌ফিল্‌ড, উলভার হামটন, হেনলি, বর্ষলেম। |
| নটিংহাম | ... | নটিংহাম। |
| লিমেষ্টার (লিষ্টার) | ... | লিষ্টার, লফ্‌বরো। |
| ওয়ারউইক | ... | ওয়ারউইক, কভেন্ট্রি, বার্মিংহাম, রাবি, ষ্টাট্‌ফর্ড। |
| উষ্টার | ... | উষ্টার, ডড্‌লি, কিডরমিনিষ্টর। |

## ওয়েলসের কাউন্টি ও প্রধান নগর

| দক্ষিণ বিভাগে ৬টী— | | উত্তর বিভাগে ৬টী— | |
|---|---|---|---|
| গ্লামর্গন | ... কার্ডিফ, সোয়ান্সি। | মণ্টগোমরী | ... মণ্টগোম্রী। |
| কার্মার্থেন | ... কার্মার্থেন। | মেরিওনেথ | ... ডলগেলি। |
| প্রেমব্রোক | ... প্রেমব্রোক। | ফ্লিণ্ট | ... ফ্লিণ্ট, মোল্ড |
| কার্ডিগন | ... কার্ডিগন। | ডেন্‌বি | ... ডেন্‌বি। |
| ব্রেকনক | ... ব্রেকনক। | কারণারবন | ... কারণারবন। |
| রাডনর | ... রাডনর। | এংগ্লিসি | ... বোমারিস। |

প্রধান নগর—

বাণিজ্য স্থান—লণ্ডন, বৃটীশ সাম্রাজ্যের রাজধানী, টেমস্ নদীর উভয় তীরে বিস্তৃত। লণ্ডনে, অট্টালিকার মধ্যে, টাউয়ার, বিশ্ব-বিদ্যালয়, পশু বাটী, বকিংহাম রাজপ্রাসাদ, ওয়েষ্ট মিনিষ্টর আবি, পার্লিয়ামেণ্টের সভা ভবন, সেণ্ট পলের গির্জ্জা ইত্যাদি প্রধান। বার্কেন হেড বন্দর। বৃষ্টল ৩য় সামুদ্রিক বন্দর, এই নগরে রাজা রামমোহন রায়ের সমাধি মন্দির আছে। হল, চতুর্থ সামুদ্রিক বন্দর। ইয়ার্ম্মথ নগরে হেরিং মৎস্য ধরা হয়। হারউইচ বন্দর। নিউক্যাশল নগরে পাথুরিয়া কয়লার খনি আছে। সণ্ডার লণ্ড কয়লার ব্যবসা স্থান। ডোবর বন্দর। ফকষ্টোন এবং নিউহেবন, ডোবরের পশ্চিম, বাণিজ্য স্থান। সাউদাম্‌টন, সামুদ্রিক ডাকের প্রধান স্থান। কার্ডিফ ও সোয়ান্সি বন্দর।

বিশ্ববিদ্যালয়—অক্সফোর্ড ও কেম্ব্রিজ নগরে বিখ্যাত বিশ্ব বিদ্যালয় আছে। ডরহাম নগরে সামান্য বিশ্ববিদ্যালয় আছে। ইটন, হারো, উইনচেষ্টর ও রগবির বিদ্যালয় প্রসিদ্ধ।

জাহাজ নির্ম্মাণের প্রধান স্থান—লণ্ডন, লিবরপুল, সণ্ডার লণ্ড, বার্কেনহেড, পোর্টস মাউথ, প্লিমথ।

রণপোতাশ্রয়—পোর্টস মাউথ, প্লিমথ, উলউইচ, চ্যাথাম।

শিল্প-প্রধান নগর—ইংলণ্ডের উত্তরাংশের প্রধান প্রধান নগর সকল শিল্পের জন্য খ্যাত। মাঞ্চেষ্টর, তুলার কাপড়ের জন্য খ্যাত। এখানে কার্পেট, রেশমী বস্ত্র ও নানাপ্রকার কল প্রস্তুত হয়। প্রেষ্টন, ওল্ডহাম, বোল্টন ও ব্লাকবরণ নগরে কার্পাস বস্ত্রের কল কারখানা যথেষ্ট। বার্ম্মিংহাম সর্ব্বপ্রকার ধাতু গঠিত দ্রব্যের জন্য খ্যাত। এই নগরে লৌহ কারখানা ও কয়লার খনি আছে। সেফিল্ড ছুরী, কাঁচি প্রভৃতির জন্য বিখ্যাত। উলভার হামটন, ওয়েডনেস্‌ বারি এবং ডড্‌লি লৌহের দ্রব্যাদির জন্য বিখ্যাত। লীড্‌স, হালিফাক্স ও ওয়েকফিল্ড পশমী জিনিসের প্রধান স্থান। নটিংহাম ও ডার্বিতে ষ্টকিং ও বুটাদার ফিতার কারখানা আছে। নরউইচে শাল ও কার্পেট প্রস্তুত হয়। কিডরমিনিষ্টরের কার্পেট উত্তম।

অন্যান্য প্রধান নগর—বাথ ও চেল্টেনহামে উষ্ণপ্রস্রবণ আছে। গ্রীণইচ নগরে নাবিক বিদ্যালয় আছে; এই নগর হইতে ইংরাজ ভৌগোলিকেরা দ্রাঘিমান্তর গণনা আরম্ভ করেন। কান্টরবরিতে প্রধান যাজকাধ্যক্ষ ( Arch bishop )বাস করেন।

## ইংলণ্ডের বিদেশীয় অধিকার।

ইয়ুরোপে—

| রাজ্যের নাম। | | আধকারের তারিখ। | রাজ্যের নাম। | | আধকারের তারিখ |
|---|---|---|---|---|---|
| ওয়েল্‌স | ... | ১২৮২। | চেনেল দ্বীপ | ... | ১০৬৬। |
| স্কটলণ্ড | ... | ১৬০৩। | হেলিগোলণ্ড | ... | ১৮০৪। |
| আয়র্লণ্ড | ... | ১১৭২। | জিব্রাল্টর | ... | ১৭০৪। |
| মান | ... | ১৮০৬-১৮২৯। | মল্টা | ... | ১৮০০। |

| রাজ্যের নাম। | অধিকারের তারিখ। |
|---|---|
| **এসিয়ায়—** | |
| ভারতবর্ষ ( ব্রহ্ম সহিত ) | ১৭৫০-১৮৮৫। |
| লঙ্কা | ১৭৯৬। |
| প্রণালী উপনিবেশ | ১৭৮৫-১৮১৯। |
| হংকং | ১৮৪৩। |
| লাবুয়ান | ১৮৪৬। |
| পেরিম | ১৮৫৫। |
| এডেন ও সকোত্রা | ১৮৩৮। |
| সাইপ্রস | ১৮৭৮। |
| **আফ্রিকায়—** | |
| উত্তমাশা ( Cape of good hope ) | ১৮০৬। |
| নাটাল | ১৮০৬। |
| কেপকলনি, সিকোয়াদেশ প্রভৃতি | ১৮৭১। |
| স্বর্ণোপকূল | ১৬৬০-১৮৭২। |
| গম্বিয়া | ১৬৩১। |
| সিয়েরালিঁয় | ১৭৭৮-১৮৮৩। |
| লাগোজ | ১৮৬১। |
| আসেনসন্ | ১৮৩১। |
| সেণ্ট হেলেনা | ১৬৫০। |
| মরিশস্ | ১৮১০। |

| রাজ্যের নাম। | অধিকারের তারিখ। |
|---|---|
| **উত্তর আমেরিকায়—** | |
| বৃটীশ আমেরিকা ( ক্যানেডা রাজ্য ) | ১৬২৩-১৭৬০। |
| নিউফাউণ্ডলণ্ড | ১৫৮৩। |
| বর্ম্মুডস্ | ১৬০৯। |
| জামেকা | ১৬২৯-১৬৫৫। |
| লিওয়ার্ড দ্বীপপুঞ্জ | ১৬২৬-১৭৬০। |
| উইণ্ড ওয়ার্ড দ্বীপপুঞ্জ | ১৬০৫-১৮০৩। |
| বাহামা দ্বীপপুঞ্জ | ১৬২৯। |
| হন্দুরাস | ১৬৭০। |
| **দক্ষিণ আমেরিকায়—** | |
| ট্রিনিডাড্ | ১৭৯৭। |
| গিনি (গিয়ানা বা গায়েনা) | ১৮০৩। |
| ফকলণ্ড পুঞ্জ | ১৮৩৩। |
| **অষ্ট্রেলেসিয়ায়—** | |
| নিউ সাউথ ওয়েল্স | ১৭৮৭। |
| কুইন্সলণ্ড | ১৮৫৯। |
| দক্ষিণ অষ্ট্রেলিয়া | ১৮৩৬। |
| পশ্চিম অষ্ট্রেলিয়া | ১৮২৯। |
| টাসমেনিয়া | ১৮০৩। |
| নিউ জীলণ্ড | ১৮১৪। |
| ফিজিপুঞ্জ | ১৮৭৪। |
| নিউগিনি ( অংশ ) | ১৮৮৪। |
| ভিক্টোরিয়া | ১৭৮৭। |

---

## স্কটলণ্ড।

পরিমাণ ফল ২৯৮২০ বর্গ মাইল। লোক সংখ্যা ৩৬ লক্ষ।

সীমা—পশ্চিমে ও উত্তরে আটলাণ্টিক মহা সাগর। পূর্ব্বে জর্ম্মণ মহাসাগর। দক্ষিণে ইংলণ্ড ও আইরিস সাগর।

নদী—টুইড, ফোর্থ, টে, স্পে, ক্লাইড, ডি, ডন।

হ্রদ—লোমণ্ড, কেটরিণ, কেন, অ, টে, লিভন, নেস, মারী।

পর্ব্বত—গ্রাম্পিয়ানস্, বেন মাকধুই, বেনলোমণ্ড, চিভিয়ট, লোথার্স। পাহাড়—স্কিডল, পেণ্টল্যাণ্ড।

প্রণালী—মিঞ্চ, পেণ্টল্যাণ্ড ফার্থ।

অন্তরীপ—সেণ্টআবসহেড, বারউইকে। ডানেট হেড, মেনলণ্ডের উত্তর, রাথ উত্তর পশ্চিম।

দ্বীপ—আরাণ, বুট, গ্রেট কাম্ব্রে ও লিটলকাম্ব্রে ক্লাইড নদীর মোহনার সম্মুখে। স্কী ( Skey ), লিউইস্, মল, জুরা, আইওনা, ষ্টাফা, হেব্রাইডীজপুঞ্জ। পোমোনা, হে ও ওয়েষ্ট্রা এই তিনটী অর্কণি দ্বীপের অন্তর্গত। মেনলণ্ড, ইয়েল এবং ফেয়ার এই তিনটী শেটলণ্ডপুঞ্জে।

জলবায়ু—আর্দ্র ও স্বাস্থ্য কর, কিন্তু ইংলণ্ড অপেক্ষা শীতল ও আর্দ্র। ভূমি -প্রধানতঃ পাহাড়ে পূর্ণ, কতক অংশ সমতল ও উর্ব্বরা।

উৎপন্ন—যব, গম, ওট। আকরিক—কয়লা, সীস, লৌহ ও স্লেট পাথর।

শিল্পজাত—কার্পাস, পশম ও ঊর্ণার বস্ত্রাদি এবং লৌহজাত সামগ্রী।

আমদানী—তুলা, পাট, কাফি, চা, চিনি, ইত্যাদি।

রপ্তানি—শিল্পজাত দ্রব্য, নানা প্রকার কল, কয়লা ও মদ্য।

অধিবাসী—স্কচেরা শিল্পনিপুণ, বাণিজ্য প্রিয়, সাহসী, সতর্ক, পরিশ্রমী, কষ্ট সহিষ্ণু, মিতব্যয়ী ও বিচক্ষণ। পোষাক পরিচ্ছদ প্রায় ইংরেজদের তুল্য।

## স্কটলণ্ডে ৩৩টী কাউণ্টি আছে।

| কাউণ্টি। | প্রধান নগর। |
|---|---|
| **উত্তরে ১০টী—** | |
| অর্কনে ও শেটলণ্ড | কর্কওয়াল। |
| কেথনেস | ... উইক। |
| সদরলণ্ড | ... ডরণক। |
| রস | ... ডিংওয়াল। |
| ক্রমার্টি | ... ক্রমার্টি। |
| ইনভার্নেস | ... ইনভার্নেস। |
| নেরণ | ... নেরণ। |
| মরে বা এলজিন | ... এলজিন। |
| বানফ | ... বানফ। |
| এবর্ডিন | এবর্ডিন, ব্যালেটার, পিটর হেড। |
| **মধ্যে ১০টী—** | |
| কিন কার্ডিন | ... ষ্টোন হেবন। |
| ফরফার | ... ডণ্ডী, ফরফার। |
| পর্থ | ... পর্থ। |
| ফাইপ | কুপার, সেণ্ট আণ্ড্রুজ, ডনফরলিন, কারকোণ্ডি। |
| কিনরস | ... কিনরস। |
| ক্লাকমনান | ক্লাকমনান, আলোয়া। |
| ষ্টালিং | ষ্টালিং, ফালকার্ক, বানাকবরণ। |
| ডম্বার্টন | ... ডম্বার্টন। |
| আর্গাইল | ... ইনভেরারি। |
| বিউট | ... রথসে। |
| **দক্ষিণে ১৩টী—** | |
| এয়র | ... এয়র, কিলমারণক |
| রেণফ্র | ... রেণফ্র, গ্রীণক, পেসলি। |
| ল্যানার্ক | ... ল্যানার্ক, গ্লাসগো। |
| লিনলিথগো | ... লিনলিথগো বাথগেট, কুইন্সফেরি। |
| এডিনবর | ... এডিনবর, লীথ। |
| হাডিংটন | ... হাডিংটন, ডনবার। |
| বরইক | ... গ্রীনলা, কোলডষ্ট্রীম |
| রক্সীবর | ... জেডবর, হাউইক। |
| শেলকার্ক | ... শেলকার্ক, গ্যাসালীলস। |
| পিবলস | ... পিবলস। |
| ডমফ্রিস | ... ডমফ্রিস, মফাট। |
| কার্কুব্রি | ... কার্কুব্রি। |
| উইগটন | ... ষ্ট্রানরেয়র। |

প্রধান নগর—এডিনবর, গ্ল্যাসগো, এবর্ডিন, সেণ্ট আণ্ড্রুজ এই চারি নগরে বিশ্ব বিদ্যালয় আছে।

এডিনবর স্কটলণ্ডের রাজধানী, সুদৃশ্য, সুন্দর ও মনোরম সহর। লীথ প্রয়োজনীয় বন্দর। উইক হেরিং মৎস্য ধরিবার প্রধান স্থান। ইনভার্নেস উত্তর হাইলণ্ডের প্রধান নগর। এবর্ডিন বাণিজ্য স্থান, এই নগরের পশ্চিমে ব্যালমোরাল নামক স্থানে ইংলণ্ডেশ্বরী গ্রীষ্মকাল অতিবাহন করেন। পিটরহেডে তিমি মৎস্য ধৃত হয়। ডণ্ডী স্কটলণ্ডের ৩য় বন্দর, পাট ও ঊর্ণার কল-কারখানার জন্য প্রসিদ্ধ। পর্থ, এক সময়ে স্কটলণ্ডের রাজধানী ছিল। ডনফরলিনে অনেক শিল্পালয় আছে। কারকোণ্ডি সামুদ্রিক বন্দর। আলোয়া হইতে কয়লা রপ্তানি হয়। ষ্টার্লিং স্কচ রাজাদিগের প্রিয়স্থান ছিল। ফালকার্ক ও ডমফ্রিস পশু বিক্রয়ের স্থান। ডম্বার্টনে জাহাজ প্রস্তুত হয়। এয়র নগরে কার্পেট ও পশমের জিনিস বুনানি হয়। গ্রীণক বন্দর। পেসলি বিলাতি শাল ও সুন্দর বস্ত্রাদির জন্য বিখ্যাত। গ্ল্যাসগো, শিল্প ও বাণিজ্যের জন্য প্রসিদ্ধ। এই নগরে নানাপ্রকার কল ও কলের জাহাজ প্রস্তুত হয়। হাডিংটন শস্যের এবং ডনবার মৎস্যের ব্যবসা স্থান। হাউইক ও শেলকার্ক নগরে পশমের কারখানা আছে। মফাটে ধাতুর কূপ আছে। ষ্ট্রানরেয়র সামুদ্রিক বন্দর।

## আয়র্লণ্ড (এরিণ)।

পরিমাণ ফল ৩২৫৩০০ বর্গ মাইল। লোক সংখ্যা ৪৮৫০৫৪০।

সীমা—পূর্ব্বে আইরিস সাগর ও সেণ্টজর্জ প্রণালী। উত্তর, পশ্চিম ও দক্ষিণে আটলাণ্টিক মহাসাগর।

নদী—শানন, বয়েন, লীফে, বারো।

হ্রদ—লাফনিয়াগ, কিলারনে, নে, আরণ।

পর্ব্বত—গ্লান্টি, উইকলো, স্লিপ-ব্লুম, ম্যাগ-জিল্লিকাডিরেফ (কোরণটুয়াল প্রধান শৃঙ্গ)।

উপসাগর—ডবলিন, ডামডাম, গ্যালোয়ে, ডিঙ্গল।

অন্তরীপ—ফেয়ারহেড উত্তর-পূর্ব্বে। মেলিনহেড উত্তরে। ব্লডিফোরলণ্ড উত্তর-পশ্চিমে। ডানমোর হেড পশ্চিমে। গিজেন হেড দক্ষিণে; ক্লিয়ার ও কারণসোর দক্ষিণ পূর্ব্বে।

দ্বীপ—রাথলিন, এচিন ও আরাণ।

জলবায়ু—নাতিশীতোষ্ণ। ভূমি—সাধারণতঃ উর্ব্বরা।

উৎপন্ন—আলু, যব, ওট, গম। আকরিক—গ্রানিট ও মার্ব্বেল প্রস্তর, কয়লা, তাম্র, সীসা, লৌহ।

শিল্পজাত—ঊর্ণা ও জরির কাজই প্রধান।

আমদানী—কার্পাস ও পশমের বস্ত্রাদি, চা, চিনি, তামাক, লবণ, বাহাদুরী কাষ্ঠ।

রপ্তানি—পনির, ওট, যব, গম ও ঊর্ণাবস্ত্রাদি।

অধিবাসী—আইরিসেরা আতিথেয়, সৎস্বভাব, সুরসিক ও প্রফুল্ল চিত্ত; কিন্তু ইংরাজদের ন্যায় পরিশ্রমী নহে।

## আয়র্লণ্ডে ৩২টী কাউণ্টি আছে।

| কাউণ্টি। | প্রধান নগর। | কাউণ্টি। | প্রধান নগর। |
|---|---|---|---|
| আলষ্টার বিভাগে ৯টী— | | আণ্ট্রিম | ... ক্যারিক, ফারগাস, বেলফাষ্ট। |
| ডনিগাল | ... লিফোর্ড। | | |
| লণ্ডনডেরি | ... লণ্ডনডেরি। | ডাউন | ... ডাউন প্যাট্রিক। |

| কাউন্টি। | প্রধান নগর। |
|---|---|
| আরমা | আরমা। |
| মনাহন | মনাহন। |
| টিরোণ | ওমা, ষ্ট্রাবেন। |
| ফরমানা | এনিস্‌কিলেন। |
| কাভান | কাভান। |

লিনষ্টার বিভাগে ১২টী—

| | |
|---|---|
| লংফোর্ড ... | লংফোর্ড। |
| পশ্চিম মিথ ... | মলিঙ্গার, আথলোন। |
| মিথ ... | ট্রিম। |
| লাউথ ... | ড্রহেডা, ডণ্ডক। |
| ডবলিন্ | ডবলিন, কিংষ্টাউন। |
| উইকলো | উইকলো, আর্কলো। |
| কিল্‌ডেয়র ... | ন্যাস, আথি। |
| কিল্‌কেনি ... | কিল্‌কেনি। |
| কারলো ... | কারলো। |

| কাউন্টি। | প্রধান নগর। |
|---|---|
| ওয়েক্সফোর্ড ... | ওয়েক্সফোর্ড। |
| কিংস কাউন্টি ... | টালামোর। |
| কুইন্সি কাউন্টি ... | মেরিবরো। |

মনষ্টার বিভাগে ৬টী—

| | |
|---|---|
| টিপারেরি ... | ক্লনমেল। |
| ওয়াটারফোর্ড ... | ওয়াটারফোর্ড। |
| কর্ক | কর্ক, কুইন্স টাউন। |
| কারি ... | ট্রেলি। |
| লিমারিক ... | লিমারিক। |
| ক্লেয়ার ... | এনিস। |

কনট বিভাগে ৫টী—

| | |
|---|---|
| গ্যালোয়ে ... | গ্যালোয়ে। |
| রসকোমন ... | রসকোমন। |
| লিট্রেম | কারিক (শানন তীরে) |
| শ্লিগো ... | শ্লিগো। |
| মেও | কাসলবার, বালীন। |

প্রধান নগর—ডবলিনে বিশ্ববিদ্যালয় এবং বেলফাষ্ট, গ্যালোয়ে ও কর্ক নগরে কুইন্স কলেজ আছে।

ডবলিন রাজধানী (লীফে তীরে) আয়র্লণ্ডের ভাইসরয় এই নগরে অবস্থান করেন। কিংষ্টাউন বন্দর। বেলফাষ্ট সর্ব্বপ্রধান শিল্প ও বাণিজ্য স্থান। লণ্ডনডেরি খাদ্য সামগ্রীর বাণিজ্য স্থান। ড্রহেডা বন্দর। কিলকেনি নগরে পশমের কারখানা আছে। ওয়াটারফোর্ড বন্দর ও বাণিজ্যস্থান। কর্ক শস্যের বাণিজ্য স্থান। লিমারিক নগরে জরির কাজ হয়। শ্লিগো বন্দর। কুইন্সটাউন বাণিজ্য-বাষ্পপোত সমূহের ও ডাকের আড্ডা।

## ইয়ুরোপের প্রধান প্রধান গিরিবর্ত্ম।

গ্রেট সেণ্টবার্ণাড, সেণ্ট গাথার্ড, নিউফেনন, সিমপ্লন্ ও আলবুলা পাশ সুইজর্লণ্ডে। যবলান্কা অস্ত্রিয়ায়। গেভার্ণি স্পেন দেশে। আইরণগেট ও ভেলকান হাঙ্গেরি রাজ্যে। ডিব্রোল ও টাঞ্জান্সগেট তুরস্কে। থার্ম্মোপলি গ্রীসে। কিলিক্রানকি স্কটলণ্ডে। টিরেলৃশ পাশ আয়র্লণ্ডে।

## ইয়ুরোপের উপকূলবর্ত্তী নগর।

শ্বেতসাগর—আর্কেঞ্জল। নরওয়ে—ট্রনজেম, বার্কেনি, ক্রিষ্টিয়ানিয়া। সুইডেন—গটেনবুর্গ, কারলসক্রোণা, ষ্টকহলম। রুসিয়া—আবো, শ্বেয়াবুর্গ, হেলসিংফস, ক্রোণষ্টাট্, সেণ্টপিটর্সবর্গ, রিভেল, রীগা। প্রুশিয়া—মেমেল, ডানজিগ্, কীল। ডেন্মার্ক—কোপেনহেগেন, এলসিনর। উত্তর সাগরে—আলটোনা, হামবুর্গ, এমডেন, আমষ্টার্ডম, রটর্ডম, আন্তোয়ার্প, অষ্টেণ্ড। ফ্রান্স—ডনকার্ক, কালে, বুল, হাবর, চারবুর্গ, ব্রেষ্ট, নাঁন্ত, লা-রোসেল, বোর্দো। স্পেন—ষিলবাঁও, সাণ্টাণ্ডার, করুণা। পর্টুগাল—ওপর্টো, লিসবন। স্পেন—কাডিজ, জিব্রাল্টর, মালাগা, কার্ত্তেজিনা, অলিকান্তে, ভালেন্সিয়া, বার্সিলোনা। ফ্রান্সে—মার্সেলজ, তুলঁ, নীস্। ইটালি—জেনোয়া, লেগহরণ, নেপল্স। সিসিলি—পালার্মো, সিরাকিউজ, কেটেনিয়া, মেসিনা। ইটালি—ব্রিন্দিসি, আনকোনা, ভিনিস। অস্ত্রিয়া—ট্রিয়েষ্ট, পোলা, রাগুসা। গ্রীস—করিস্থ, পাট্রাস, শিরা। তুরস্ক—সালোনিকী, কনষ্টাণ্টিনোপল, ভার্ণা। রুসিয়া—ওডেসা, নিকোলেয়ভ, খর্ষণ, শিবাস্তপল। স্কটলণ্ড (পূর্ব্বতীরে)—উইক, ইনভার্নেস, পিটরহেড, এবর্ডিন, মণ্টোজ, ডণ্ডী, লীথ। ইংলণ্ড (ঐ)—বারউইক, সণ্ডারলণ্ড, হল, ইয়ার্মথ, হার উইচ, গ্রেবসেণ্ড। (দক্ষিণ উপকূলে)—ডোবর, হেষ্টিংশ, পোর্ট মাউথ। (পশ্চিমে)—বৃষ্টল। ওয়েল্স (ঐ)—কার্ডিক, সোয়ান্সি, হালিহেড। ইংলণ্ড (ঐ)—বার্কেন হেড, লিবরপুল। স্কটলণ্ড (ঐ)—গ্রীণক,

ডম্বার্টন। আয়র্লণ্ড (পূর্ব্ব হইতে)—বেলফাষ্ট, ডবলিন, ওয়াটার ফর্ড, কর্ক, লিমারিক, গ্যালোয়ে, শ্লিগো, লণ্ডনডেরি।

## ইয়ুরোপের প্রধান প্রধান নদী তীরস্থ প্রধান প্রধান নগর।

ডুইনা—আর্কেঞ্জল, বলগডা। নেবা, ক্রোণষ্টাট, সেণ্টপিটর্স বর্গ। প্রেগল,—কোনিগ্সবুর্গ। বিষ্টুলা—ডানজিগ, এলবিং, গ্রোডেণ্টস্, টোরণ, ওয়ার্স, ক্রেকো। ওডর—ষ্টেটীন, ফ্রাঙ্কফর্ট, ব্রেসলো। এল্ব—আলটোনা, হামবুর্গ, ম্যাগড়িবুর্গ, ড্রেসডেন। হাবেল ও স্প্রে—ব্রাণ্ডেন বুর্গ, পটসডাম, বার্লিন, বাউটমেন। ওয়েজর—ব্রিমেন, মিণ্ডেন, হানোবর, ব্রান্স্উইক (শাখাতীরে)। রাইন—লীডেন, ইউট্রেক্ট, আরণহাম, ক্লীব, কোলন, কারলস্রু, ট্রাসবুর্গ, বাজেল। মিউস—রটর্ডম, মাসট্রিক্ট, নামুর, শেঁদা। স্কেলট—আন্টোয়ার্প, গেণ্ট, বাঁলাশিঁয়ে, কাম্ব্রে। সেন—হাবর, রুয়ঁা, পারিস। লোয়ার—নাঁত, আঁজে, আর্লেয়ঁা, নেবর, শাতেভিয়ে। গারোণ—বোর্দ্দো, তুলুস। রোণ—আরল, ভারস্ক, আবিনিয় বাল, লিয়ঁ, জেনেব। ইব্রো—তর্তোসা, সারাগোজা, বিটোরিয়া। ডুরো—ওপর্টো, সালামানকা, বালাডোলিড। তেজস—লিসবন, সান্তারেঙ, টোলেডো। টাইবর—রোম, পেরুজা। দানিয়ুব—ইসমাইল, গালাচ, রুশ্চুক, বেলগ্রেড, বুড-পেস্ত, প্রেসবুর্গ, ভিয়েনা, রেজেন্সবুর্গ। নীপর—কর্ষণ, কিয়েক, স্মোলেনস্ক। ডন—রষ্টব, নবচারকাস্ক। বলগা—অষ্ট্রাথান, সারাটব, নিজনিনবগোরড, কষ্ট্রমা, ত্বের। উরল—ওরেণবুর্গ। টেমস—শিয়ার্নেস, গ্রেবসেণ্ড, উলইচ্, গ্রীণইচ, লণ্ডন, রিচমণ্ড, কিংসটাউন, উইনজর, ঈটন অক্সফোর্ড। শেবরণ—নিউপোর্ট, গ্লষ্টার, উষ্টার, স্রুসবরি, নিউটন। হম্বর—হল, গ্রিমস্বি। শ্যানন—কিলরস, লিমারিক, আথলোন।

---




সীমা—উত্তরে ভূমধ্য সাগর। পূর্ব্বে লোহিত সাগর ও ভারত মহাসাগর। দক্ষিণে দক্ষিণ মহাসাগর। পশ্চিমে আটলাণ্টিক মহাসাগর।

প্রাকৃতিক সৌন্দর্য্য—সুয়েজ যোজক ও লোহিত সাগর ইহাকে এসিয়া হইতে এবং জিব্রাল্টর ও ভূমধ্য সাগর ইহাকে ইয়ুরোপ হইতে পৃথক করিতেছে। উপকূলভাগ দৃঢ় ও অভঙ্গুর।

বিভাগ—৬টী—(১) উত্তর আফ্রিকায় বার্ব্বরি ষ্টেট্‌স্। (২) মধ্য আফ্রিকায় সাহারা মরু ও নিগ্রীসিয়া (সূদান)। (৩) উত্তর পূর্ব্ব আফ্রিকায় মিসর (ঈজিপ্ট), নিউবিয়া ও পূর্ব্বসূদান, আবিসিনিয়া। পূর্ব্ব আফ্রিকায় সোমালী, জাঞ্জিবার, সোফালা, মোজাম্বিক প্রভৃতি। (৫) দক্ষিণ আফ্রিকায় কেপকলনি, নাটাল, ট্রান্সভাল, কাফ্রিদেশ (কাফ্রেরিয়া), জুলুলণ্ড প্রভৃতি। (৬) পশ্চিম আফ্রিকায় উত্তরগিনি, দক্ষিণগিনি, সেনিগম্বিয়া।

উপসাগর—১২টী—সাইড্রা (সিদ্র) ত্রিপোলির উত্তর। কেবিস টিউনিসের পূর্ব্ব। গিনি উপসাগর উত্তর ও দক্ষিণ গিনির মধ্যে।

---

* আফ্রিকার অধিকাংশ অনাবিষ্কৃত, অপরিজ্ঞাত ও অসভ্যপূর্ণ।

টিউনিস উপসাগর, টিউনিসের উত্তর। মিসরের উত্তর আবুকীর। সেণ্টহেলেনা, সালদানা, টেবল, ফল্‌স, আলগোয়া, আফ্রিকার দক্ষিণাংশে। দেলাগোয়া কাফ্রিদেশের পূর্ব্ব। সোফালা, সোফালার পূর্ব্ব।

যোজক—১টী—সুয়েজ, আফ্রিকা ও এসিয়ার মধ্যে।

প্রণালী—১টী—মজাম্বিক, মাডাগাস্কর ও আফ্রিকার মধ্যস্থিত।

দ্বীপ—১৩টী।

| নাম। | অবস্থান। | যে রাজার অধীন। | প্রধান নগর। | উৎপন্নাদি। |
|---|---|---|---|---|
| মাডাগাস্কর(A) | ভারত মহাসাগরে। | ফরাসিদের আশ্রিত | টানানারিভো ও টানাটেভ | ফল, ফুল উৎপন্ন। জলবায়ু স্বাস্থ্যকর। |
| বোর বোঁ | | ফরাসিদের | সেণ্টডেনিস | চিনি উৎপন্ন। |
| কোমোরো(B) | | ফরাসিদের আশ্রিত | জোয়ানা, | গো, মেষাদি। |
| মরিশস্ | | বৃটীশের | পোর্টলুইস | চিনি। |
| আমিরাণ্টে | | ঐ | —— | —— |
| সেসেলপুঞ্জ | | ঐ | —— | —— |
| সকোত্রা | | —— | টেমারা | আলু ইত্যাদি। |
| মেডিরা পুঞ্জ | আটলাণ্টিক মহাসাগরে। | পর্টুগীজের | ফন্‌শাল | খাদ্য উৎপন্ন। জলবায়ু স্বাস্থ্যকর। |
| ক্যানেরি পুঞ্জ | | স্পেনের | সাণ্টাক্রুজ | ফল ও নানাপ্রকার সুশ্রী পক্ষী আছে। |
| কেপবার্ড | | পর্টুগীজের | মিণ্ডলো | নানাপ্রকার ফল। |
| আসেন্‌সন | | বৃটিশের | —— | গোল আলু। |
| সেণ্টহেলেনা | | ঐ | জেমস্‌ভেলি | ঐ |
| ফর্ণাণ্ডোপো | | ঐ | —— | —— |

(A) তৈল, সাবান, চিনি, স্বর্ণ প্রভৃতি বাণিজ্য দ্রব্য

(B) কোমোরো আগ্নেয় দ্বীপ শ্রেণী।

হ্রদ—১১টী—ভিক্টোরিয়া নিয়নজা, আলবার্ট নিয়নজা, ময়েরা, ইউজিজি ( টঙ্গানিকা ), ন্যাসা, বাঙ্গুইওলো মধ্য আফ্রিকায়। চাদ, নিগ্রীসিয়ায়। ডেম্বিয়া, আবিসিনিয়া দেশে। সরবা মজা-ম্বিকের দক্ষিণ পশ্চিম। ডিলোলো, বাঙ্গুইওলোর পশ্চিম। রিজিয়ন—নীলনদীর আবিষ্কার করিতে গিয়া লিভিংষ্টোন, রিজিয়ন হ্রদে জীবন হারাইয়াছিলেন।

পর্ব্বত—৯ টী—আটলাস্ উত্তরাংশে। কং উত্তর গিনিতে। কেমরুণ দক্ষিণ গিনির উত্তর। কিলিমান জারো, বিষুবরেখার নিকট। আবিসিনিয়ার পর্ব্বতশ্রেণী। লুপাটা মজাম্বিকের পশ্চিম। নিউবেল্ট কেপকলনির উত্তর। ড্রাকেনবর্গ, নাটালের পশ্চিম। টেনারিফ ক্যানেরি দ্বীপে।

নদী—১০টী।

| | নাম। | উৎপত্তি স্থান। | পতন স্থান। |
|---|---|---|---|
| উত্তর-বাহিনী | নীল নদী ( নাইল ৪০০০ মাইল দীর্ঘ ) | ভিক্টোরিয়া নিয়নজা | ভূমধ্যসাগর |
| পূর্ব্ব-বাহিনী | জাম্বেজী | ডিলোলো হ্রদ | মজাম্বিক প্রণালী |
| দক্ষিণ-বাহিনী | নীজর (জলিবা) | দক্ষিণ গিনি | আটলাণ্টিক মহাসাগর |
| পশ্চিম-বাহিনী | সেনিগাল | কং পর্ব্বত | আটলাণ্টিক মহাসাগর |
| | গম্বিয়া ও রোকেল | কং পর্ব্বত | আটলাণ্টিক মহাসাগর |
| | রিওগ্রাণ্ডে | দক্ষিণ গিনি | আটলাণ্টিক মহাসাগর |
| | কঙ্গো (লিভিংষ্টোন) | দক্ষিণ গিনি | আটলাণ্টিক মহাসাগর |
| | কোয়াঞ্জা ও অরেঞ্জ | ড্রাকেনবর্গ পর্ব্বত | আটলাণ্টিক মহাসাগর |

অন্তরীপ—১৬টী—বন টিউনিসের উত্তর। ব্লাঙ্কো (শ্বেত অন্তরীপ) ও ভার্ড উহার পশ্চিম। বোজাডর সাহারার পশ্চিম। নন,

বার্ব্বরি রাজ্যের দক্ষিণ। পালমস্, লোপেজ, ফরমোজা, নিগ্রো গিনি দেশে। উত্তমাশা ও আগুল্‌স্ আফ্রিকার দক্ষিণ। কোরিয়েন্টস্ মজাম্বিক প্রণালীর দক্ষিণে এবং ডেলাগেডো উহার উত্তরে। শাঁমরি ও আম্বর মাডাগাস্কর দ্বীপের দক্ষিণে ও উত্তরে।

জলবায়ু—পৃথিবীর অন্যান্য অংশ অপেক্ষা আফ্রিকার জলবায়ু শুষ্ক ও অত্যন্ত উত্তপ্ত। এখানকার প্রধান ঋতু গ্রীষ্ম ও বর্ষা। পূর্ব্বভাগে মৌসুমী বায়ু বহিয়া থাকে।

উৎপন্ন—গম, যব, জোয়ার, কমলালেবু, দাড়িম্ব, খেজুর উত্তরে। পশ্চিমে ও মধ্যভাগে ধান্য, ভুট্টা, কদলী, নারিকেল, তেঁতুল প্রভৃতি। পূর্ব্বে কাফি ও অন্যান্য শস্য। দক্ষিণে দ্রাক্ষা ও অন্যান্য সুখাদ্য ফল। পশ্চিমে তৈলতরু, বারিবৃক্ষ ও বাওয়াব নামে প্রকাণ্ড বৃক্ষ জন্মে। আকরিক—মধ্যআফ্রিকার নদীতে স্বর্ণরেণু, দক্ষিণ আফ্রিকায় হীরক, লবণ অনেকস্থলেই পাওয়া যায়।



## দেশের বিবরণ।

### বার্ব্বরিষ্টেটস্।

অবস্থান—ঈজিপ্ট হইতে আটলাণ্টিক এবং ভূমধ্য সাগর হইতে সাহারা পর্য্যন্ত সমুদয় ভূভাগের সাধারণ নাম বার্ব্বরিষ্টেট্‌স।

পর্ব্বত—আট্‌লাস। এই আটলাস্ হইতে আটলাণ্টিক মহাসাগর নাম হইয়াছে।

জলবায়ু—যেথানে সাইবিরিয়ার উষ্ণবায়ু প্রবেশ করিতে না পারে, তথায় নাতিশীতোষ্ণ। পূর্ব্বভাগে দিবসে উষ্ণ ও রাত্রিতে

প্রচণ্ড শীত। ভূমি—আটলাসের সে সকল অন্তর্দেশে জলকষ্ট নাই, তথায় অত্যন্ত উর্ব্বরা। রোমের অভ্যুদয় সময়ে এইভাগ অখিল জগন্মণ্ডলের শস্য ভাণ্ডার বলিয়া খ্যাত হইয়াছিল। সমস্ত ভূভাগ সাধারণতঃ উর্ব্বরা।

উৎপন্ন—যব, ডৌরা, গম, তুলা, তামাক, খেজুর, অলিভ, কমলালেবু, সুগন্ধি বৃক্ষ। আকরিক—তাম্র, সীস, লৌহ, রসাঞ্জন, সৈন্ধব লবণ। হীরকের খনিও আছে। উপকূলে স্পঞ্জ ও প্রবাল (জান্তব) সংগৃহীত হয়।

জন্তু—অশ্ব, মেষ, ছাগ, গো, সিংহ, তরক্ষু, পঙ্গপাল। এই দেশীয় মেষের লোম অতি উৎকৃষ্ট এবং এই দেশীয় ছাগের চর্ম্ম ইয়ুরোপে মোরক্কো চর্ম্ম বলিয়া প্রসিদ্ধ।

অধিবাসী—বার্ব্বর, মুর, আরব, য়িহুদী, তুরস্ক ও কাফ্রি এই ছয় জাতি অধিবাসী। অধিকাংশ বার্ব্বর সুগঠন ও ইয়ুরোপীয়দের ন্যায় শুভ্রবর্ণ। মুরগণ দীর্ঘাকৃতি, দৃঢ়কায়, গম্ভীর, কৃষ্ণবর্ণ, নাক মুখ গোল, চক্ষু বিস্তৃত ও নিস্তেজ। ইহারা অশ্বারোহণে পটু। চলিত ভাষা আরবী।

বিভাগ—ত্রিপোলি, টিউনিস্, আলজিরিয়া, মোরক্কো।

১। ত্রিপোলি (ত্রিপল্লী)—পরিমাণফল ৩ লক্ষ ৯৬ হাজার বর্গমাইল; লোক সংখ্যা ১০ লক্ষ। এদেশটীর অধিকাংশই বালুকাময় ও প্রস্তরাকীর্ণ। এখানকার শাসনকর্ত্তা তুরস্কের সুলতানের অধীন। ত্রিপোলির অন্তর্গত বার্কা ও ফেজান, উভয়টীই ত্রিপোলির অধীন। ফেজানের রাজধানী ত্রিপোলি, বাণিজ্যস্থান। মর্জ্জুক, মধ্য আফ্রিকার সহিত বাণিজ্য করিবার প্রধান স্থান। বার্কা ত্রিপোলির পূর্ব্বে। বেনগাজী রাজধানী। ডার্ণে বন্দর।

২। টিউনিস (টুনিস)—পরিমাণ ফল ৪২০০০ বর্গমাইল। লোক সংখ্যা ২০ লক্ষ। বাণিজ্য দ্রব্য—স্বর্ণ, হস্তীদন্ত, রেসম, শাল,

পশম, অলিভ তৈল। ভূমি উর্ব্বরা। রাজধানী টিউনিস, বাণিজ্য স্থান। এই নগরের নিকট প্রাচীন কার্থেজ নগরের ধ্বংসাবশেষ আছে। কোরোয়ান মুসলমানদের তীর্থস্থান। কেবিস বন্দর। রাজা যথেচ্ছাচারী; তাঁহার উপাধি বে। তিনি স্বাধীন হইলেও এক প্রকার ফরাসীদের আশ্রিত।

৩। আল্‌জিরিয়া—টিউনিসের পশ্চিম। পরিমাণ ফল ১৬০০০০ বর্গ মাইল। লোক সংখ্যা প্রায় ৩২ লক্ষ। ১৮৩০খৃঃ-অব্দে ফরাসিরা এইরাজ্য অধিকার করিয়াছেন। এখানে লৌহ-খনি আছে। খর্জ্জুর এবং নানাবিধ শস্য উৎপন্ন। রাজধানী আলজিয়ার্স, বাণিজ্য স্থান। ওরান, বন ও কনষ্টাইন বন্দর। বনে প্রবাল সংগৃহীত হয়। এখানকার জলবায়ু মন্দ নহে।

৪। মোরক্কো (মারাক্ষ)—পরিমাণ ফল ২৬০০০০ বর্গ মাইল। লোক সংখ্যা প্রায় ৭০ লক্ষ। ভূমি প্রধানতঃ পর্ব্বতাকীর্ণ, উপ-ত্যকা ভাগ উর্ব্বরা। জলবায়ু স্বাস্থ্যকর ও মনোরম। যব, গম, দাড়িম্ব, তুলা, তামাক, জলপাই, কমলালেবু ও পশম প্রধান উৎপন্ন। রৌপ্য, তাম্র, সীস ও টিন আকরিক উৎপন্ন। সুলতান অতীব যথেচ্ছাচারী। এই দেশের ছাগচর্ম্ম অতীব সুন্দর; উহার বর্ণ পীত বা রক্ত। বিদ্যা শিক্ষার্থ কতকগুলি মাদ্রাসা আছে। রাজধানী ফেজ, সুলতানের বাসস্থান। টাঞ্জিয়র ও মোগাডর, সুরক্ষিত সামুদ্রিক বন্দর। সালে সুদৃঢ় বন্দর। কিউটা, জিব্রাণ্টরের পর-পারে, বন্দর (স্পেনের অধিকৃত)।

## সাহারা মরু।

বার্ব্বরি রাজ্যের দক্ষিণে এই মাহামরু অবস্থিত। উহা আট-লাণ্টিক হইতে ঈজিপ্ট পর্য্যন্ত বিস্তৃত। এই মরুর যে দিকে দৃষ্টি-

পাত করা যায়, সেইদিকেই তৃণ-লতা-শূন্য অপার বালুকা ও কঙ্কর-ময় ভূভাগ ধূধূ করিতেছে, নয়ন গোচর হয়। কেবল স্থানে স্থানে অনাবৃত পর্ব্বত, উদ্ভিদশূন্য কঠিন কর্দ্দম, শোভাপূর্ণ জলাশয় ও পরস্পর দূরব্যবধান. এক একখণ্ড ফলবান ক্ষেত্র (মরুদ্যান) দৃশ্যের কিঞ্চিৎ অবস্থান্তর সম্পন্ন করে। বৎসরের ৯ মাস বায়ু পূর্ব্বদিক হইতে প্রবাহিত হয়, এবং সূর্য্যের অয়ন পরিবর্ত্তনকালে প্রবল বেগে বালুকা কণা উত্থিত হইয়া দিবাভাগে অমানিশির ন্যায় অন্ধকারাচ্ছন্ন করে, তাহাতে বহুসংখ্যক সার্থবাহককে অকালে সাধের জীবন বিসর্জ্জন করিতে হয়। সাইমুন নামক প্রাণ নাশক বিষাক্ত বায়ু ও উত্তপ্ত বায়ুর ঝঞ্জাতে সময়ে সময়ে পথিকের প্রাণ নষ্ট হয়। ফলতঃ এই ভয়ঙ্কর ভূভাগের ভয়ঙ্করত্বের বিষয় বর্ণন করা লেখনীর সাধ্যাতীত। মাঝে মাঝে ওয়েসিস্ দৃষ্ট হয়; ঐ সকল ওয়েসিসে উৎকৃষ্ট জলপূর্ণ কূপ ও উষ্ণদেশ জাত বিবিধ উদ্ভিদ দেখা যায়। ইহাতে স্থানে স্থানে লোকের বসতি আছে। সাহারার ওয়েসিসের মধ্যে ফেজান (ত্রিপোলির অন্তর্গত), গাধামি, টিউয়াট (টাবাট, ত্বাত), আসাবেন এই কয়টি প্রধান। ঐ সকল জনপদে সিংহ চিতাবাঘ, জিরেফা, কৃষ্ণসার, জিব্রা, গেজেল, উটপক্ষী ও নানাপ্রকার সর্প আছে। অধিবাসীরা আরব, বার্ব্বর ও নিগ্রো। এখানে নদীও নাই বৃষ্টিও হয় না। সর্ব্বত্র মুসলমান ধর্ম্ম প্রচলিত। ভ্রমণকারীরা বলে ইহার মধ্যে মধ্যে মালভূমিও আছে। আগাদেশ আসবেনের, আইনশালা (ইন্‌শালা) ও আগাবালী টাবাটের প্রধান নগর। উত্তর পশ্চিমের কিয়দংশ ভিন্ন সমস্তই ফরাসিদের। উ, পশ্চিমস্থ উপকূলের কিছু স্পেনের অধীনস্থ। উহার পরিমাণ ফল ৭০হাজার বর্গ মাইলের উপর। রিও-ডে-ওরো প্রধান নগর।

## নিগ্রীসিয়া বা সূদান।

পরিমাণ ফল ২০ লক্ষ বর্গ মাইল। লোক সংখ্যা ৮৷৷০ কোটীর অধিক।

সীমা—উত্তরে সাহারা। পূর্ব্বে নদী মাতৃক মিসরাদি। পশ্চিমে সেনিগম্বিয়া ও উত্তর গিনি।

ইহার পশ্চিম ও পশ্চিম দক্ষিণভাগ পর্ব্বতময়। সেনিগাল, ও নীজর নদী এবং ইহাদের শাখানদী ও উপনদী প্রবাহিত হওয়ায় জনপদ সকল বিলক্ষণ উর্ব্বরা ও বহুজল পূর্ণ। অধিবাসীরা পরিশ্রমী ও কৃষিনিপুণ। নানাবিধ শস্য, তুলা, নীল, উৎপন্ন। স্বর্ণরেণু, হস্তীদন্ত, উটপক্ষীর (অষ্ট্রিচ) পালক পণ্যদ্রব্য। এখানে অধিকাংশই মুসলমান ধর্ম্ম প্রচলিত।

বোর্ণু—কুকা। বাদে—আবিসহর। বাঘারমি—মাসেনা। কানেম—নিজিমি। স্বাধীন রাজ্যগুলির মধ্যে এইগুলি প্রধান। বাঘারমি ও কানেম বাদের সুলতানের করদ বলিলেও হয়। সকোটো—উর্ণো, রাজধানী, ইংরাজের আশ্রিত। আডামাওয়া—হওলা। লুডমার—বেনোম। বাম্বারা—সেগো (সিগো)। বর্গু—বুসা। প্রভৃতি ক্ষুদ্র ক্ষুদ্র রাজ্য। বুসানগরে সুপ্রসিদ্ধ পরিব্রাট পার্কের মৃত্যু হয়। বোর্ণু রাজ্য সর্ব্বাপেক্ষা প্রবল।

## মিসর (ঈজিপ্ট)।

পরিমাণ ফল ৩৩৪০০০ বর্গমাইল। লোক সংখ্যা প্রায় ৬০ লক্ষ।

সীমা—উত্তরে ভূমধ্য সাগর। পূর্ব্বে লোহিত সাগর। দক্ষিণে নিউবিয়া। পশ্চিমে সাহারা মরু।

নদী—নীল (নাইল) এখানকার প্রধান নদী। "বহর-এল-অবিয়দ (শ্বেতনদী) ও বহর-এল-অজরেক (নীল নদী) এই দুই

নদীর সংযোগে নীলনদীর উৎপত্তি। প্রথমোক্তটি আলবার্ট নিয়নজা ও ভিক্টোরিয়া নিয়নৃজা এবং শেষোক্তটি ডেম্বিয়া হ্রদ হইতে উৎপন্ন হইয়া, খার্টুম নগরে উভয় স্রোত মিলিত হইয়া পূর্ব্বোক্ত নামে উক্ত হইয়াছে। ইহার মোহনায় একটি বদ্বীপ আছে।

জলবায়ু—সাধারণতঃ মনোরম। গ্রীষ্মকালে ভয়ানক উত্তপ্ত হয়। ঈজিপ্টের উত্তরে প্রায়ই বৃষ্টি হয় না। ভূমি—নীল নদীর উভয় তীর অত্যন্ত উর্ব্বরা, স্বল্প মাত্র ক্লেশে অপর্য্যাপ্ত শস্য উৎপন্ন হয়। তদ্ভিন্ন অধিকাংশ স্থলেই অনুর্ব্বর মরুভূমিময়।

উৎপন্ন—ডৌরা (সর্ষপাকার শস্য বিশেষ), ধান্য, যব, গম, চিনি, তুলা, নীল, তামাক, খর্জ্জুর, দাড়িম, আঙ্গুর, কমলালেবু, আফিঙ্, ভূর্জ্জপত্র।

জন্তু—কুম্ভীর, তরক্ষু, জলহস্তী, বৃষ, অশ্ব, উষ্ট্র, মহিষ, গর্দ্দভ।

আমদানী—কার্পাস বস্ত্রাদি, ধাতুদ্রব্য এবং কয়লা। রপ্তানি—তুলা, যব, গম, নীল, হস্তীদন্ত ইত্যাদি।

পূর্ব্বকীর্ত্তি—অতি পূর্ব্বকালে মিসর সভ্যতা, শিল্প, সমৃদ্ধি প্রভৃতিতে পরাকাষ্ঠা লাভ করিয়াছিল; পিরামিড তাহার নিদর্শন। তদ্ভিন্ন স্কেণ্ড্রিয়া নগরে "পম্পিপিলার" ও "ক্লিও-পেটর-নিডেল" নামক অপর দুইটী কীর্ত্তিস্তম্ভ আছে।

মিসর, নিউবিয়া ও সুদানের কিয়দংশ লইয়া ঈজিপ্ট রাজ্য গঠিত। ইহা নাম মাত্র তুরস্ক সুলতানের অধীন ও করদ। বংশাবলী ক্রমে খেডিভ উপাধিধারী একজন মুসলমান দ্বারা ইহার শাসন কার্য্য সম্পন্ন হয়। শাসন প্রণালী যথেচ্ছাচার। এখানে মুসলমান ধর্ম্ম প্রচলিত। মিসর দেশে নানাজাতীয় লোকের বাস, তন্মধ্যে আরব, তুরস্ক, কপ্ট ও ইহুদীরাই প্রকৃত অধিবাসী। আরবীয় স্ত্রী-পুরুষ অত্যন্ত ইন্দ্রিয়াসক্ত। কপ্টেরা খৃষ্ট ধর্ম্মাবলম্বী, ইহারাও অত্যন্ত লম্পট। মিসরস্থ কৃষকেরা অতি হীন। আহার্য্য ও শয্যাদি অতি কদর্য্য। ডৌরার রুটি ও পলাণ্ডু সাধারণ

খাদ্য। ইহারা ভীরু, মুর্খ ও তোষামোদী। সাধারণেই কোরাণ পড়া ভিন্ন অন্য সমস্ত বিদ্যার প্রতি অনাস্থা দেখায়। ১৮৮৪ খৃঃঅব্দে খাস মিসর ছাড়া অন্যান্য স্থান খেডিভের অধিকার চ্যুত হইয়াছে। আপাততঃ মিসর রাজ্য ইংলণ্ডের আশ্রয়ে শাসিত হয়। নীল নদীর তীরস্থ বাহিদফা মিসর রাজ্যের দক্ষিণ সীমা। সিরিয়া প্রান্তস্থ অলএরিস প্রদেশ মিসরের অধীন।

প্রধান নগর—কাইরো (অলমিসর, নীলতীরে) রাজধানী, সুন্দর ও বাণিজ্য প্রধান সহর। ইহার উত্তর পুর্ব্বে 'টেল অলকবীর' নামক স্থানে ইংরাজেরা আরাবী পাশাকে পরাজয় করেন। ঘিজে নগরে পিরামিড দৃষ্ট হয়। আলেকজাণ্ড্রিয়া প্রধান নগর। রোজেট্টা, ডামিয়েটা বন্দর। সুয়েজ বন্দর, এখান দিয়া ভারতবর্ষ হইতে ইংলণ্ডের ডাক চলিয়া থাকে। পোর্টসৈয়দ বন্দর, কলের জাহাজের কয়লা লইবার প্রধান স্থান। সিউট বাণিজ্য স্থান। কেনে, এস্‌নে ও এসুয়ান (আসোয়ান) প্রধান নগর। টান্‌টা দেবস্থান।

## নিউবিয়া ও পূর্ব্ব সুদান।

পরিমাণ ফল ৭৬০০০ বর্গ মাইল। লোক সংখ্যা ১ কোটীর উপর।

অবস্থান—ঈজিপ্টের দক্ষিণ।

জলবায়ু—উষ্ণ, অনার্দ্র ও অস্বাস্থ্যকর। ভূমি—মাড়ুবা নামক জনপদ অতিশয় উর্ব্বরা, অপরাংশ মরুময়।

উৎপন্ন—নীল, যব, গম, প্রভৃতি। স্বর্ণরেণু, গঁদ প্রভৃতি বাণিজ্য দ্রব্য।

জন্তু—হস্তী, সিংহ, জিরেকা, কুম্ভীর, জলহস্তী প্রভৃতি।

ইয়ুরোপীয় প্রাচীন ভূগোলবেত্তারা নিউবিয়া ও আবিসিনিয়া এই উভয় দেশকে ইথিওপিও কহিতেন। কোর্দ্দাফান, সেনার, স্বাকীন প্রভৃতি ইংরাজদের। দরফুর আরবদের।

প্রধান নগর—খার্টুম রাজধানী (১৮২০ খৃঃ অব্দে নিউবিয়া মিসরের অধীন হয়। ১৮৮৫ খৃঃ অব্দের ২৬শে ডিসেম্বর তারিখে আরবেরা গর্ডন পাশাকে সংহার পূর্ব্বক উক্ত নগর অধিকার করে। এল-ওবিয়দ কোর্দ্দাফানের প্রধান নগর; মেহিদের (আরবদের অধিনায়ক) বাসস্থান ছিল। মারাকা, সেণ্ডি, সেনার, মাসাউ (মাসুয়া) বন্দর। নিউদঙ্গোল ও বর্ব্বর উন্নতিশীল বন্দর। কোবি প্রধান নগর। গণ্ডকোরা বাণিজ্য স্থান। ইসমেইল বন্দর। স্বাকীন বন্দর, ১৮৮৪ খৃঃ অব্দে ইহা ইংরাজেরা অধিকার করেন। দরফুরের প্রধান নগর আলফাসহর।

## আবিসিনিয়া (হাবেস)।

পরিমাণ ফল ১৬০০০০ বর্গমাইল। লোক সংখ্যা ৩০ লক্ষ।

অবস্থান—নিউবিয়ার দক্ষিণ পূর্ব্বে ও লোহিত সাগরের দক্ষিণ-পশ্চিমে।

বিভাগ—মধ্যভাগে আমহারা, উত্তর-পূর্ব্বে টিগ্রা, দক্ষিণে শোয়া।

জলবায়ু—মিসর অপেক্ষা অল্পউষ্ণ ও শুষ্ক। ভূমি—উর্ব্বরা।

উৎপন্ন—ভূট্টা, গম, যব, টেফ প্রভৃতি শস্য। এখানে বর্ষে দুইবার ফসল হয়। আকরিক—লৌহ, তাম্র, সীসা, গন্ধক, লবণ। টাইগ্রির (টিগ্রা) নামক প্রদেশে বিস্তীর্ণ লবণ ক্ষেত্র আছে।

জন্তু—বৃষ, অশ্ব, অশ্বতর, সিংহ, দ্বিপী, বন্য মহিষ, শূকর, গণ্ডার (দ্বিখড়্গা), জলহস্তী, জিরেফা, গেজেল (কৃষ্ণসার জাতীয়) ও নানাপ্রকার পতঙ্গ। সান্টাসাল্য নামক পতঙ্গের উৎপাত বড়ই অধিক।

বাণিজ্য দ্রব্য—হস্তীদন্ত; স্বর্ণ, মৃগনাভি, গঁদ, চর্ম্ম, নবনীত।

ধর্ম্মপ্রণালী—খৃষ্টীয়।

অধিবাসী—আদিম অধিবাসীদের শরীরের গঠন ইয়ুরোপীয়দের ন্যায়; কাফ্রি বা আরবদিগের সহিত আদৌ সাদৃশ্য নাই। ইহাদের বর্ণ পাণ্ডু, মসীবৎ। অন্য কোন জাতির বর্ণের সহিত ইহাদের বর্ণের তুলনা হয় না। বাবেল মাণ্ডব প্রণালীর উত্তরে এক অতি ভয়ঙ্কর জাতি বাস করে, তাহারা দেখিতে প্রায় কাফ্রিদের ন্যায়। পূর্ব্বকালে এইদেশ অত্যন্ত সভ্য ছিল, তাহারই ছায়া মিসরেরা অনুকরণ করে।

প্রধান নগর—গণ্ডার রাজধানী। ডেবরাটেবর ইদানীন্তন রাজার প্রিয় স্থান (ডেম্বিয়া হ্রদের পূর্ব্ব)। মাগডালায় থিয়োডোরের গিরি দুর্গ ছিল। অক্সম টিগ্রার পূর্ব্ব রাজধানী, আবোদ বর্ত্তমান রাজধানী। আঙ্কোবার শোয়ায় পূর্ব্ব রাজধানী, লিচে বর্ত্তমান রাজধানী। আসাব ও মাসোবা ইটালিয়েদের।

## পূর্ব্ব আফ্রিকা।

বিভাগ—বৃটীশ-পূর্ব্ব-আফ্রিকা, জর্ম্মণ-পূর্ব্ব-আফ্রিকা, পর্টুগীজ-পূর্ব্ব-আফ্রিকা, সোমালি।

বৃটীস-পূর্ব্ব-আফ্রিকা—পরিমাণ ফল ২ লক্ষ ৪০ হাজার বর্গ মাইল। লোক সংখ্যা ৫০ লক্ষের উপর। জাঞ্জিবারের সুলতান-প্রদত্ত উপকূলের কিয়দংশ ও অন্যান্য কয়েকটী জনপদ লইয়া এই রাজ্য গঠিত। উত্তরে আবিসিনিয়া, পূর্ব্বে সোমালি, দক্ষিণে ভারত মহাসাগর ও জর্ম্মণ-পূর্ব্ব-আফ্রিকা, পশ্চিমে কঙ্গো নামক স্বাধীন রাজ্য। ভিক্টোরিয়া নিয়নজা, আলবার্ট নিয়নজা, মুতায়েনজিজি প্রভৃতি হ্রদ সমূহ ইহার অন্তর্গত। ভূমি সাধারণতঃ উর্ব্বরা। জলবায়ু মন্দ নহে। জঙ্গলে গণ্ডার, হস্তী প্রভৃতি বন্যজন্তু বিস্তর। হস্তীদন্ত, রবর, চর্ম্ম, গঁদ, গণ্ডারের গড়্গা, তামাক, মেষ প্রভৃতি বাণিজ্য দ্রব্য। রাজধানী মম্বাস। কিসমাইয়ু ও মালিন্দী বন্দর। রাজকীয়-বৃটীস-পূর্ব্ব-আফ্রিকা কোম্পানি নামক একদল বণিকের হস্তে ইহার শাসন ভার ন্যস্ত। রুয়াণ্ডা, উনিওরো প্রভৃতি

সমৃদ্ধি-সম্পন্ন দেশীয় রাজ্য। অধিকাংশই ইংরাজদের আশ্রিত। রাজস্ব, টাকার পরিবর্ত্তে কড়ি, বস্ত্র ইত্যাদিতে আদায় হইয়া থাকে।

জর্ম্মণ-পূর্ব্ব-আফ্রিকা—পরিমাণ ফল ৩৬০০০০০ বর্গ মাইল। লোক সংখ্যা ১৭ লক্ষ। উত্তরে বৃটিস-পূর্ব্ব-আফ্রিকা, পূর্ব্বে ভারত মহাসাগর, পশ্চিমে কঙ্গো স্বাধীন রাজ্য, দক্ষিণে পর্টুগীজ-পূর্ব্ব-আফ্রিকা। রবর, হস্তীদন্ত প্রভৃতি বাণিজ্য দ্রব্য। দরেশ সালাম প্রধান নগর। পঙ্গানি, বাঘময় ও কিলোয়া (Quiloa) বন্দর। কারাগুই প্রবল দেশীয় রাজ্য। পর্টুগীজ-পূর্ব্ব-আফ্রিকা—পরিমাণ ফল ৬৮২৬৮০ বর্গমাইল। লোক সংখ্যা ৩॥ লক্ষ। ভূমি উর্ব্বরা; জলবায়ু ভাল নহে। উপকূলে প্রবাল ও জাম্বেজী নদীতে প্রচুর স্বর্ণরেণু পাওয়া যায়। মজম্বিক রাজধানী; স্বর্ণরেণু, হস্তীদন্ত ও দাস ব্যবসায়ের জন্য বিখ্যাত। কিলিমানে ( Quilimane ), সোফালা ও নাকালা প্রয়োজনীয় বন্দর।

জাঞ্জিবার (জাঙ্গেবার)—মুসলমান রাজ্য। পরিমাণ ফল ৯৮০ বর্গমাইল; লোক সংখ্যা ১ লক্ষ ১৩ হাজার। অধুনা কেবলমাত্র জাঞ্জিবার দ্বীপ সুলতানের অধিকার ভুক্ত। সাঙ্গানি রাজধানী, গঁদ, লবঙ্গ, লাক্ষা, হস্তীদন্ত, রবর, চর্ম্ম প্রভৃতির বাণিজ্য স্থান। বার্লিনের সন্ধি অনুযায়ী এখানে সকল জাতীয় বণিকের বাণিজ্যের সমান অধিকার আছে।

সোমালিদের দেশ—স্বাধীন রাজ্য। অধিবাসীরা অসভ্য। হরার, বারবীরা ও জেলা এই তিনটী প্রয়োজনীয় নগর। হরার কাফি, গম ও দাস ব্যবসায়ের জন্য খ্যাত; বারবীরা ও জেলা ইংরাজদের অধিকৃত, এথান হইতে হস্তীদন্ত, কাফি, নীল, উট-

পক্ষীর পালক প্রভৃতি ভারতবর্ষে, আরব ও মিসর প্রভৃতিতে রপ্তানি হয়। দক্ষিণ-পূর্ব্বাংশ ইটালিয়েদের হস্তগত হইয়াছে।

## দক্ষিণ আফ্রিকা।

পর্ব্বত—নিউবেণ্ট, স্নিউবর্জ্জেন, ড্রাকেনবর্গ (কাথকিন শৃঙ্গ) টেবল পর্ব্বত কেপকলনিতে। নদী—অরেঞ্জ।

জল বায়ু—উত্তপ্ত কিন্তু স্বাস্থ্যকর। ডিসেম্বর ও জানুয়ারী অর্থাৎ অগ্রাহায়ণ ও পৌষ মাস বড় উত্তপ্ত। জুন ও জুলাই অর্থাৎ জ্যৈষ্ঠ ও আষাঢ় এই দুইমাস বড় শীতল।

উৎপন্ন—যব, গম, ওট ও দ্রাক্ষা প্রধান উৎপন্ন। আকরিক—অরেঞ্জ নদীতে হীরক ও মরু প্রদেশে তাম্র পাওয়া যায়।

জন্তু—সিংহ, হস্তী, গণ্ডার (দ্বিখড়্গা), হায়েনা, জিরেফা, জিব্রা, হরিণ, অশ্ব, অষ্ট্রিচ (উটপক্ষী) ও সর্প যথেষ্ট এখনকার সিংহের বর্ণ পীত ও কৃষ্ণ।

আমদানী—পোষাক ইত্যাদি ও ধাতু দ্রব্য।

রপ্তানি—পশম, চর্ম্ম, উটপক্ষীর পালক, হস্তীদন্ত, তাম্র, চিনি।

অধিবাসী—হটেণ্টট, কাফ্রি, মুর প্রভৃতি। হটেণ্টটেরা মেষচর্ম্ম পরিধান করে, সৌন্দর্য্যের জন্য মুখে বসা বিলেপন করে।

বিভাগ—কেপকলনি, নাটাল, টান্সভাল, বাসুতোলণ্ড, কাফ্রি-দেশ, জুলুদেশ, গ্রিকোয়া দেশ, কলহরিমরু, ডামারাভূম প্রভৃতি; অরেঞ্জ-নদী-স্বাধীনরাজ্য।

কেপকলনি—আফ্রিকার দক্ষিণে ইংরেজদের যে সকল জনপদ আছে তন্মধ্যে কেপকলনি (অন্তরীপ উপনিবেশ) সর্ব্বপ্রধান। বায়ু পরিশুষ্ক। বৃষ্টি প্রচুর পরিমাণে হয় না। স্বাস্থ্যের পক্ষে বায়ু উপকারী। হীরক, হস্তীদন্ত, তাম্র, মদ্য, চর্ম্ম, পশম, উট-

পক্ষীর পালক প্রধান বাণিজ্য দ্রব্য। একজন গবর্ণর ও ঔপনিবেশিক পার্লিয়ামেণ্ট দ্বারা শাসনকার্য্য সমাধা হয়। কেপটাউন রাজধানী। গ্রেহামস্‌টাউন ও পোর্ট এলিজাবেথ বাণিজ্য স্থান।

নাটাল (নেটাল)—দক্ষিণ পূর্ব্ব উপকূলে। জলবায়ু স্বাস্থ্যকর। নীল, চিনি, তুলা, কাফি, কয়লা, কাষ্ঠ, লৌহ বাণিজ্য দ্রব্য। পিটর-মরিটজবুর্গ রাজধানী। ডর্ব্বন বন্দর। ইহা ইংরেজ উপনিবেশ; একজন গবর্ণর দ্বারা শাসিত হয়।

ট্রান্সভাল—স্বাধীন রাজ্য। এখানে সাধারণতন্ত্র প্রণালী প্রচলিত। তৃণাদি প্রচুর পরিমাণে জন্মে। স্বর্ণ, তাম্র, সীস, কয়লা, লৌহ ইত্যাদি প্রচুর। প্রিটোরিয়া রাজধানী। পটচেফষ্ট্রুম (পটচবষ্ট্রম) একটী প্রধান নগর। জোয়ানেসবর্গ বৃহৎ সহর।

বাসুতোলণ্ড—নাটালের পশ্চিম। জলবায়ু মনোরম ও স্বাস্থ্যকর; ভূমি উর্ব্বরা। শস্যাদি বাণিজ্য দ্রব্য। ইংরেজাধিকৃত। মাসেরু রাজধানী।

কাফ্রিদেশ—কেপকলনি ও নাটালের মধ্যে। কাফরদিগের বসতি বলিয়া ইহার অন্যতর নাম কাফ্রেরিয়া। অধিবাসীরা সরলাত্মা, সাহসী, স্বাধীনতাপ্রিয় এবং উচ্ছৃঙ্খল। জলবায়ু ভাল নহে; ভূমি উর্ব্বরা। বটরওয়ার্থ প্রধান নগর। ইহার প্রায় তাবৎ অংশ ইংরেজদের কেবলমাত্র পণ্ডোলণ্ড জনপদ নামমাত্র স্বাধীন, তাহাও কেপকলনি গবর্ণমেণ্টের আশ্রিত।

জুলুদেশ—নাটালের উত্তর। ইহার উপকূলভাগ নিম্ন ও অস্বাস্থ্যকর। অভ্যন্তরভাগ পর্ব্বতময় ও স্বাস্থ্যকর। অধিবাসীদিগকে জুলু কহে, ইহারা বিলক্ষণ সমর পটু। ভুট্টা প্রধান উৎপন্ন। এই রাজ্য ইংরেজদের। নাটালের গবর্ণর দ্বারা শাসিত।

ইকোবী রাজধানী। উলুণ্ডী প্রধান নগর। শোয়াজিলণ্ড স্বাধীন হইলেও ইংরেজদিগের আশ্রিত।

গ্রিকোয়াদেশ—অরেঞ্জ নদীর উত্তর। এখানে প্রচুর হীরক ও লৌহ পাওয়া যায়। ইংরেজাধিকৃত; প্রধান নগর কিম্বরলী।

কলহরিমরু—কেপকলনির উত্তর। ইহার নিকটস্থ বেচুয়ালণ্ড ১৮৮৫ খৃঃ অব্দে ইংরেজদিগের আশ্রিত হইয়াছে। কেপকলনীর গবর্ণর দ্বারা শাসিত। মাফিকিং প্রধাননগর। ডামারাভূম, ওবাম্পোভূম ও নামাকোয়াভূম পশ্চিম উপকূলে। ভূমি মরু ও বালুকাময়। এ সকলস্থানে তাম্র পাওয়া যায়। মাটাবিলিলণ্ড, মাসেনালণ্ড প্রভৃতি রাজ্য ইংরেজাশ্রিত। উহার সম্মিলিত নাম বৃটিস জাম্বেজিয়া। ফোর্টসল্‌স্‌বরি ও জাম্বো প্রধাননগর।

অরেঞ্জ-নদী-স্বাধীন রাজ্য। কেপকলনির উত্তর পূর্ব্ব। জল বায়ু স্বাস্থ্যকর। এখানে বিস্তর হীরক পাওয়া যায়। নানা প্রকার মূল্যবান প্রস্তর, পশম ও উটপক্ষীর পালক বাণিজ্য দ্রব্য। এই দেশ ওলন্দাজদিগের উপনিবেশ। রাজধানী ব্লুম-ফন্টিন ( Bloem fontein ). শাসনপ্রণালী সাধারণ তন্ত্র।

## পশ্চিম আফ্রিকা।

পর্ব্বত—কং। নদী—সেনিগাল, গম্বিয়া, কঙ্গো। জল-বায়ু—গ্রীষ্মের প্রাদুর্ভাব অধিক, বায়ু সতত সজল একারণ অত্যন্ত অস্বাস্থ্যকর। প্রবাদ আছে, অস্বাস্থ্যতা নিবন্ধন ইহা শ্বেতপুরুষদিগের কবরভূমি। ভূমি—উর্ব্বরা।

উৎপন্ন—ডোরা, ভূট্টা, ধান্য, নীল, তুলা, কলা, আম্র, তেঁতুল, দাড়িম্ব, কমলালেবু প্রভৃতি। এখানে নবনীত তরু (সিয়া) ও রবর বৃক্ষ প্রচুর। কড়ি ক্রয় বিক্রয়ের মূল্য স্বরূপ ব্যবহৃত হয়।

আমদানী—কার্পাসবস্ত্রাদি। রপ্তানি—হস্তীদন্ত, সুপারি, তাল তৈল, গঁদ, রবর।

অধিবাসী—সাধরণতঃ নিগ্রো। ইহারা বহুবিবাহ করিয়া থাকে। স্ত্রীগণ প্রত্যেকে স্বতন্ত্র বাটীতে অবস্থান করে ও সন্তানাদি পালন করে। এখানে অদ্যাপিও দাস ব্যবসা প্রচলিত আছে।

বিভাগ—সেনিগম্বিয়া ও ফরাসি-সুদান, গম্বিয়া, গিনি ও কঙ্গো স্বাধীন রাজ্য।

সেনি গম্বিয়া ও ফরাসি-সুদান—সাহারার দক্ষিণে। জলবায়ু ভাল নহে। ভূমি উর্ব্বরা। ভুট্টা, ধান্য, নীল, তুলা এবং কলা, তাল ইত্যাদি ফল উৎপন্ন। এখানে বিস্তর ববর বৃক্ষ ও নবনীত তরু জন্মে। এই দেশ ইংরাজ, ফরাসি ও পর্টুগীজ দিগের অধিকৃত। গঁদ, রবর, বাহাদুরী কাষ্ঠ, চর্ম্ম বাণিজ্য দ্রব্য। ফরাসি অধিকারের রাজধানী শাঁলুই (সেনি গম্বিয়ার)। এখানে শাসন কর্ত্তা বাস করেন। দাকর প্রধান নগর। কেয়েস প্রধান নগর (সুদানের)। ইংরেজাধিকারের প্রধান নগর বার্থষ্ট, গম্বিয়া নদীর তীরে; চর্ম্ম, মোম, তুলা, চাউল, ভুট্টা ইত্যাদি উৎপন্ন ও বাণিজ্য দ্রব্য। পর্টুগীজ অধিকারের প্রধান নগর বিশ্বাও, দাস ব্যবসার জন্য বিখ্যাত।

১৮৯২ খৃঃ অব্দের জানুয়ারি মাসে হস্তীদন্ত উপকূল ও দাসোপকূলস্থ জনপাদ সমূহ লইয়া ফরাসি গিনির সৃষ্টি হইয়াছে। এই উপনিবেশের শাসন কর্ত্তা একজন ফরাসি গবর্নর। রাজধানী কোনাকিরী, এখানে শাসনকর্ত্তা অবস্থান করেন। গ্রাণ্ডবাসম, আসিনি, পোর্টনভো বাণিজ্য স্থান।

উত্তর গিনি—সেনি গম্বিয়ার পূর্ব্ব দক্ষিণ। উহার উপকূলভাগ নাবাল ও অস্বাস্থ্যকর হইলেও ভূমি অত্যন্ত উর্ব্বরা। নীজর ও বণ্টা প্রধান নদী। নারিকেল, আম্র, কমলালেবু, তেঁতুল প্রভৃতি

ফল যথেষ্ট উৎপন্ন হয়। সিয়া (নবনীত তরু), বেয়বেব ( পৃথিবীতে তাহাপেক্ষা বৃহৎ জাতীয় বৃক্ষ নাই ) ও এক প্রকার তাল জাতীয় বৃক্ষ বিস্তর জন্মে। শেষোক্ত বৃক্ষের ফলে তৈল হয়। বনে গোরিলা, হস্তী, সিম্পাঞ্জি, গণ্ডার, সিংহ, জিরেফা; জিব্রা, হরিণ, বানর প্রভৃতি এবং জলে জলহস্তী ও কুম্ভীর যথেষ্ট। হস্তীদন্ত, নীল, তুলা, স্বর্ণ প্রভৃতি বাণিজ্য দ্রব্য। এদেশে দাস বিক্রয়ের নরকবৎ ব্যবহার সম্পূর্ণরূপ নিবারিত হয় নাই। এক্ষণে এই অংশ ৫টী বিভাগে বিভক্ত, যথা ;—রাজ্যের নাম—সিয়েরালিয়োন—ফ্রিটাউন। লিবিরিয়া ও শস্যোপকূল—মন্‌রোবিয়া। স্বর্ণোপকূল—কেপকোষ্টকাসল, আক্রা। দাসোপ-কূল—হোয়াইডা, লাগোস। টোগোলণ্ড—পোপে। নীজর রাজ্য—আশাবা, আকাশ। সিয়ারা লিয়োন, স্বর্ণোপকূল, লাগোস ইংরেজদের। টোগোলণ্ড জর্ম্মণিদের। সংপ্রতি নীজর নদীর উভয় তীরস্থ জনপদ সমূহ লইয়া নীজর রাজ্য সংগঠিত হইয়াছে; উহা ইংরেজাধিকৃত "রয়েল নীজর কোং"র (বণিক সম্প্রদায়) হস্তে উহার শাসন ভার অর্পিত হইয়াছে। ডাহোমে স্বাধীন রাজ্য, রাজধানী আবোমে। দেশীয় রাজাদের কেহ কেহ ৪ সহস্রেরও অধিক বিবাহ করেন। ডাহোমে রাজ্যে অদ্যাপিও নরবলি হইয়া থাকে। তথাকার রাজার ৩ সহস্র স্ত্রী সেনা আছে। লিবীরিয়ায় সাধারণতন্ত্র প্রণালী প্রচলিত।

দক্ষিণ গিনি—ভূমি উর্ব্বরা, ভূট্টা, নানা প্রকার ডাউল, কলাই এবং আলু, ইক্ষু ও নানাবিধ সুখসেব্য ফল জন্মিয়া থাকে। বনভাগে দ্বীপি, গোরিলা প্রভৃতি জন্তু থাকে। উপকূলভাগে অদ্যাপিও দাস বিক্রয় হয়। ইহা ৩টী প্রদেশে বিভক্ত, যথা ;—

রাজ্যের নাম—কেমরুণ—কেমরুণ, ভিক্টোরিয়া। ফরাসি কঙ্গো (গাঁবুসহ)—ফ্রান্সিভিলি, লিব্রিভিলি। আঙ্গোলা—লোয়াণ্ডা, আমব্রিজ, বেঙ্গেলা, মসামেডিস্। কেমরুণ জর্ম্মণদের, ফরাসি কঙ্গো ফরাসিদের, আঙ্গোলা পর্টুগীজদের। ডামারালণ্ড ও গ্রেটনামাকুয়ালণ্ড নামক জনপদদ্বয় জর্ম্মণদিগের; ডামারালণ্ডে স্বর্ণখনি আবিষ্কৃত হইয়াছে, উহার প্রধান নগর সাণ্ডিচ।

কঙ্গো-স্বাধীন-রাজ্য—১৮৮৫ খ্রীষ্টাব্দে বার্লিনের কঙ্গো সমিতিতে নির্দ্ধারিত হইয়াছে, যে কঙ্গো নদীর উভয় তীরস্থ কঙ্গো-স্বাধীন-রাজ্যে সকল জাতির বাণিজ্য করিবার সমান অধিকার আছে। এখানকার জলবায়ু স্বাস্থ্যকর। মহিষ, হস্তী, জলহস্তী, প্রভৃতি জন্তু বিস্তর। বেলজিয়মাধিপতি সুপ্রসিদ্ধ লিওপোল্ড ইহার স্থাপয়িতা। এই রাজ্যের পরিমাণ ফল ১০৫৭০০০ বর্গ মাইল। লোকসংখ্যা প্রায় পৌণে তিন কোটী। বোমা রাজধানী, সকল জাতীয় বণিকেরা এখানে অবস্থান করেন। লিওপোল্ড-ভিলি ও ভিভি বন্দর। পরিব্রাজক ষ্টান্‌লি কর্ত্তৃক ১মটী স্থাপিত। বনানায় অনেক ইয়ুরোপীয়দের কারখানা আছে।

## আফ্রিকার উপকূলবর্ত্তী নগর।

উত্তরে—পোর্ট সৈয়দ, ডামিয়েটা, রোজেটা, আলেকজাণ্ড্রিয়া, বেনগাজী, ত্রিপোলি, টিউনিস, বোনা, আলজিয়ার্স, ওরাণ, টাঞ্জীর। পশ্চিমে—মাগাডোর, সেণ্টলুইস, বাথষ্ট, ফ্রিটাউন, মনরোবিয়া, এলমিনা, কেপকোষ্ট-কাসল, জাগো, সেণ্ট-পল-ডি-লোণ্ডা। দক্ষিণে—কেপটাউন, পোর্টএলিজাবেথ। পশ্চিমে—পোর্টনাটাল, সোফালা, কিলিমানে, মোজাম্বিক, জাঞ্জিবার, মাগাডক্সো। ভূমধ্য সাগরের তীরে মাশোয়া, স্বাকীন, সুয়েজ।

## আফ্রিকার প্রধান প্রধান নদীতীরস্থ নগর।

নীল—আলেক্‌জাণ্ড্রিয়া, রোজেটা, ডামিয়েটা, কাইরো, ঘিজে, বেন-সুয়েফ ( Bensauef ), সিউট, জীর্জে, কেনে, ডেগুরা, থীবস্‌, আসোয়ান, ইপসাম্বুল, নিউডঙ্গোলা, কোর্ত্তী, বর্ব্বর, মেটামে, সেণ্ডি, কার্টুম, সেনার, গণ্ডকোরা, মরুলী। নীজর—আকাশ, আশাবা, লোকোজা, রব্বা, বুসা, সে, টিম্বকটু, জেন্নে, সেগো। সেনিগাল—শঁালুই। গাম্বিয়া—বাথর্ষ্ট, কোর্টজেমস। রোকেল—ফ্রিটাউন। জাম্বেজী—কিলিমানে, সেনা, টেটি, জাম্বো, লিনিয়াণ্টি, সিসিকে, লিয়ালুই।




যে সময় ইটালির অন্তঃপাতী জেনোয়া নগরবাসী সুপ্রসিদ্ধ নাবিক কলম্বস ইটালি ছাড়িয়া পর্টুগালে আসিয়া অবস্থিতি করেন, তৎকালে পোর্টুগীজেরা অপরিচিত ভূভাগ সকল আবিষ্ক্রিয়ায় মনোনিবেশ করিয়া ছিলেন। অধিকন্তু, সমুদ্র পথে ভারতবর্ষে আসিবার জন্য উৎসুক হইয়া ছিলেন। বিশেষতঃ সেই সময়ে ভারতবর্ষ ও তন্নিকটবর্ত্তী দ্বীপ সমূহের পণ্য মিসরে যাইত এবং ভিনিসীয় বণিকেরা এই সমস্ত দ্রব্য ইয়ুরোপে লইয়া বিপুল অর্থ সঞ্চয় করিত। সেই লোভেই ভারতীয় বাণিজ্য হস্তগতার্থ দৃঢ় সংকল্প হইয়াছিলেন। আফ্রিকার দক্ষিণস্থ উত্তমাশা অন্তরীপ ঘুরিয়া ভারতে

যাইতে দীর্ঘকাল আবশ্যক, প্রতিভাসম্পন্ন পোতবাহী কলম্বস তখন অনেক চিন্তা ও অনুসন্ধানের পর স্থির করিলেন, যে ইয়ুরোপ হইতে ক্রমশঃ পশ্চিম দিকে আটলাণ্টিক পারে, এমন কোন দেশ আছে, যাহার সহিত ভারতবর্ষ সংযোজিত আছে। সেই বদ্ধমূল বর্দ্ধমান আশায় আশান্বিত হইয়া তিনি প্রথমে জেনোয়ায়, তৎপরে পর্টুগালের কর্তৃপক্ষের নিকট সমুদ্র গমনের উপকরণাদি প্রার্থনা করেন। কিন্তু উভয়স্থলেই নিস্ফল হইয়া ১৪৮৪ খৃঃ অব্দে স্পেন দেশে যাইয়া তত্রত্য রাজার নিকট আপন ইচ্ছা ব্যক্ত করেন। কিন্তু তথায় ও আট বৎসর অবস্থানের পর নিস্ফল হইয়া ইংলণ্ডে যাইবার উপক্রম করিলে, স্পেনের রাজমহিষী ইজাবেলা তাঁহার প্রতি সদয়া হইয়া ৩খানি পোত ও অন্যান্য উপকরণাদি প্রদান করেন। ১৪৯২ খৃঃ অব্দের ৩রা এপ্রেল তাঁহারা সমুদ্রযাত্রা করেন, এবং ৩৬ দিন পরে গোয়ানাহানি (কারির সাগরে) দ্বীপে উত্তীর্ণ হন। প্রত্যাগমনকালে কিউবা ও হাটি (হাতি) দ্বীপ আবিস্কৃত হয়। দ্বিতীয়বারে জামেকা, তৃতীয়বারে টিনি-ডাড ও অরিণকো নদীর সমীপবর্ত্তী প্রদেশ, ৪র্থ বারে মেক্সিকো উপ-সাগরের উপকূল দেখিয়া আসেন। সে সময়ে অনেকে তাঁহার প্রদর্শিত পথে পোত চালন করিয়াছিলেন, তন্মধ্যে আমেরিগো বেচপুচি নামক একব্যক্তি ঐ নবীন ভূভাগে গমন করিয়াছিলেন। তিনি নিজনিজ সমুদ্র যাত্রার বিবরণ লিখিয়া একখানি পুস্তক প্রচার করেন; তাহাতে ঐ ভূভাগকে আপ-নার নামানুসারে আমেরিকা বলিয়া আখ্যাত করেন। নূতন প্রকাশ হেতু আমেরিকা নূতন মহাদ্বীপ। আমেরিগো উক্ত মহাদেশের অন্যান্য অংশ আবিষ্কার করেন। আমেরিকা দুইভাগে বিভক্ত। উত্তর আমেরিকা ও দক্ষিণ আমেরিকা।



# উত্তর আমেরিকা।

পরিমাণ ফল ৮০ লক্ষ বর্গ মাইল। লোক সংখ্যা ৯ কোটী ১৯ লক্ষ।

সীমা—উত্তরে উত্তর মহাসাগর। পূর্ব্বে আটলাণ্টিক মহাসাগর। দক্ষিণে প্রশান্ত মহাসাগর, পানেমা যোজক ও মেক্সিকো উপসাগর। পশ্চিমে প্রশান্ত মহাসাগর।

দেশ—৭টী—গ্রীনলণ্ড ও আর্কটিক আর্কিপিলেগো, বৃটীস আমেরিকা, ইউনাইটেড ষ্টেটস্, আলাস্কা, মেক্সিকো, মধ্য আমেরিকা ও পশ্চিম ভারতীয় দ্বীপব্যূহ।

সাগর—১টী—কারিব সাগর উত্তর ও দক্ষিণ আমেরিকার মধ্যে।

উপসাগর—১৩টী—হডসন ও বেফিন উপসাগর বৃটীস আমেরিকার উত্তর পূর্ব্ব। করোনেশন ও বুথিয়া উহার উত্তর। মেক্সিকো উপসাগর মেক্সিকো ও ফ্লরিডার মধ্যে। জেমস্ উপসাগর হডসন উপসাগরের দক্ষিণ ভাগ। সেন্টলরেন্স, নিউফাউণ্ডলণ্ড ও নিউব্রনজুইগের মধ্যে। হন্দুরাস গোয়াটেমালার পূর্ব্ব। কালিফর্ণিয়া মেক্সিকোর পশ্চিম।

যোজক—২টী—পানেমা বা ডেরিয়ান যোজক উত্তর ও দক্ষিণ আমেরিকার মধ্যে। টেবানটেপেক মেক্সিকো ও গোয়াটেমালার মধ্যে।

প্রণালী—৯টী—ডেবিস প্রণালী, বেফিন উপসাগরকে আটলাণ্টিক মহাসাগরের সহিত সংযুক্ত করিতেছে। বেলিলি, লাব্রাডোর ও নিউফাউণ্ডলণ্ডের মধ্যে। হেক্‌লা বা ফিউরী মেলবিল উপদ্বীপ ও কক্‌বরণ দ্বীপের মধ্যে। স্মিথস্‌সাউণ্ড ও কেনেডি বেফিন উপসাগরের উত্তরে এবং বারো ও লাঙ্কাষ্টার উহার পশ্চিম। বেরিং প্রণালী এসিয়া ও আমেরিকাকে পৃথক করিতেছে।

দ্বীপ—উত্তর মহাসাগরে গ্রীনলণ্ড, ব্যাঙ্কস্‌লণ্ড, পারিপুঞ্জ, প্রিন্স আলবার্ট, ভিক্টোরিয়া লণ্ড ইত্যাদি। সাউদামটন, বেফিন লণ্ড, বেফিন ও হুডসন উপসাগরের মধ্যে। গ্রান্টস্‌লণ্ড বেফিন উপসাগরের উত্তরে। আটলান্টিক মহাসাগরে কেপবৃটন, প্রিন্স এডওয়ার্ড, বর্ম্মুডস, আন্টিকোষ্টি, নিউফাউণ্ডলণ্ড ইত্যাদি। উত্তর ও দক্ষিণ আমেরিকার মধ্যে পশ্চিম ভারতীয় দ্বীপপুঞ্জ, আলুশিয়েন আলস্কার পশ্চিম। কুইনসারলট্‌পুঞ্জ ও বঙ্কুবর পুঞ্জ প্রশান্ত মহাসাগরে।

উপদ্বীপ—৬টী—আলাস্কা উত্তর পশ্চিমে। কালিফর্ণিয়া মেক্সিকোর পশ্চিম। ফ্লরিডা এবং ইয়ুকেটান দক্ষিণে। লাব্রাডোর এবং নবস্কোসিয়া পূর্ব্বে।

হ্রদ—১৩টী—সুপিরিয়র, হিউরণ, ইরি, মিসিগণ (মিচিগণ), অন্টেরিয়ো বৃটীস আমেরিকার দক্ষিণে (A)। গ্রেটশ্লেভ, গ্রেটবেয়ার বৃটীস আমেরিকার উত্তর পশ্চিম। উড, উইনিপেগ, আথাবাস্‌কা, বৃটীস আমেরিকার মধ্যে। চাম্পলেন ইউনাইটেডষ্টেটের অন্তর্গত। নিকারাগয়া, মধ্য আমেরিকার অন্তর্গত। গ্রেটসল্ট, রকি পর্ব্বতের পশ্চিম।

পর্ব্বত—৭টী—আলিঘেনি বা আলপেচিয়ান পর্ব্বত (প্রধানশৃঙ্গ মাউন্ট ওয়াসিংটন) ইউনাইটেডষ্টেটের পূর্ব্ব এবং রকি পর্ব্বত উহার পশ্চিম। সেন্ট ইলিয়স্‌ ও ফেয়রওয়েডর আলাস্কার দক্ষিণ পূর্ব্ব। সিয়েরা নোবেডা কালিফর্ণিয়ার পূর্ব্বে এবং ক্যাস্‌কেড উহার পশ্চিম। মেক্সিকো গিরি মেক্সিকোর অন্তর্গত।

---

(A) সুপিরিয়র হ্রদের পরিমাণ ফল ৩২০০০ বর্গ মাইল। অন্টেরিয়ো ও ইরি হ্রদের মধ্যে নায়েগারা নামে বৃহৎ জলপ্রপাত আছে তথায় ১৬০ ফুট উচ্চ হইতে অবিশ্রান্ত বারিপতন হইতেছে।

## নদী- ১১টী।

| | নাম। | উৎপত্তি স্থান। | যে দেশ দিয়া বহিতেছে। | পতন স্থান। |
|---|---|---|---|---|
| উত্তর বাহিনী | সেন্টলরেন্স | সুপিরিয়র হ্রদ | হিউরণ, ইরি, অন্টেরিয়ো, বৃটীন আমেরিকা | সেন্ট লরেন্স উপসাগর |
| | মেকেঞ্জি | ... ... | বৃটীন আমেরিকা | উত্তর মহাসাগর |
| | গ্রেটফিস | | | |
| | কপরমাইন | | | |
| পূর্ব্ব বাহিনী | রিওগ্রাণ্ডে ডেলনর্টে | রকিপর্ব্বত | মেক্সিকো | মেক্সিকো উপসাগর |
| দক্ষিণ বাহিনী | মিসিসিপি (A) | আইতাস্কা হ্রদ | ইউনাইটেডষ্টেটস | ঐ |
| | হডসন | — | ঐ | আটলাণ্টিক মহাসাগর |
| | সাসূকুইহানা | | | |
| | রিও কলারাডো | রকি পর্ব্বত | মেক্সিকো | কালিফর্ণিয়া উপসাগর |
| পশ্চিম বাহিনী | কলম্বিয়া | ঐ | — | প্রশান্ত মহাসাগর |
| | ফেজর | | | |

(A) মিসিসিপি (মিসৌরি সহিত) দীর্ঘে পৃথিবীর সকল নদী অপেক্ষা বৃহৎ। তদ্ভিন্ন পূর্ব্বের টেনিসি, ওহিয়ো, ওয়াবাস ও অলিনয়ে এবং পশ্চিমের রস্ক, প্লাট, ইয়োলোষ্টন প্রভৃতি শাখা প্রধান।

অন্তরীপ—১৩টী—ফেয়ারওয়েল গ্রীনলণ্ডের দক্ষিণ। রেস্ নিউফাউণ্ডলণ্ডের দক্ষিণ। সেবল ফ্লরিডার দক্ষিণ। চড্‌লে ও চার্ল্‌স্ লাব্রাডোরের উত্তর ও দক্ষিণে। কড ও হ্যাটারস্ ইউনাইটেডষ্টেটের পূর্ব্ব। সেণ্টলুকাস কালিফর্ণিয়ার দক্ষিণ। বার্থষ্ট কানেডার উত্তর। প্রিন্স-অফ্ ওয়েলস্, আলাস্কার পশ্চিম এবং বারো, আইসি ও লিসবরণ উহার উত্তর।

জলবায়ু—প্রাচীন মহাদ্বীপ অপেক্ষা সাধারণতঃ শীতল। পূর্ব্বাংশ অপেক্ষা পশ্চিমাংশ উষ্ণ। পশ্চিমস্থ ভূভাগে প্রায়ই বৃষ্টি হয় না। পশ্চিম-ভারতীয় দ্বীপপুঞ্জে মধ্যে মধ্যে অত্যন্ত ঝড় ও বজ্রপাত হইয়া থাকে।

উৎপন্ন—(কৃষিজ প্রভৃতি) ভূট্টা ও অন্যান্য শস্য, আলু, তামাক তুলা, চিনি, ধান্য যথেষ্ট উৎপন্ন হয়। মেহগনি প্রভৃতি বাহাদুরী কাষ্ঠ প্রচুর। আকরিক—স্বর্ণ, রৌপ্য, পারদ, তাম্র, লৌহ, টিন, কয়লা, লবণ। বৃটীস কলম্বিয়ায় ও কালিফর্ণিয়ায় হীরক পাওয়া যায়।

শাসন প্রণালী—বৃটীস আমেরিকা ও গ্রীনলণ্ডে প্রজাতন্ত্র এবং অন্যত্র সাধারণ-তন্ত্র প্রণালী প্রচলিত।

ধর্ম্ম প্রণালী—অধিকাংশ স্থলে খৃষ্টধর্ম্ম, তদ্ভিন্ন দুই এক স্থানে জড়োপাসক ধর্ম্ম প্রবর্ত্তিত।



# দেশের বিবরণ।

## গ্রীনলণ্ড ও আর্কটিক আর্কিপিলেগো।

### গ্রীনলণ্ড।

পরিমাণফল ৭ লক্ষ বর্গ মাইল। লোক সংখ্যা ১০।১১ হাজার।

অবস্থান—উত্তর আমেরিকার উত্তর পূর্ব্ব।

ভূমি—প্রধানতঃ পাহাড়ে, অধিকাংশ স্থল চিরতুহিনাচ্ছন্ন। দুই এক স্থানে কৃষিকার্য্যোপযোগী ভূমি আছে।

জন্তু—বল্গাহরিণ, কুকুর, শশক, উল্কামুখী। উপকূলে সিন্ধু-ঘোটক, তিমি, শীল ও হেরিং মৎস্য যথেষ্ট।

উৎপন্ন—পাথুরিয়া কয়লা প্রধান। বাণিজ্য দ্রব্য—পশুলোম, শীল চর্ম্ম, সিন্ধুঘোটকের দন্ত।

অধিবাসী—এস্কিমো। এই জাতীয় লোকদিগের নাক মুখ প্রশস্ত, গাল চওড়া, চক্ষু ক্ষুদ্র, ঠোঁট পাতলা ও সমান, চিবুক চওড়া। ইহারা শ্মশ্রুহীন ও তাম্রবর্ণ।

প্রধান নগরাদি—এই দ্বীপ মেরু প্রদেশের অন্তর্গত। ৯৮১ খৃঃ অব্দে ইহা আবিষ্কৃত হইয়াছে। দিনেমার দিগের অধিকৃত বলিয়া ইহার অন্যতর নাম ডেনিস আমেরিকা। গডহেবন উত্তরাংশের রাজধানী, ডিস্কোদ্বীপে। গুডহাব দক্ষিণাংশের রাজধানী। ক্রিষ্টিয়ান্‌সায়াব, আপর্ণাবিক ইত্যাদি অন্যান্য নগর।

### আর্কটিক আর্কিপিলেগো।

এই দ্বীপ শ্রেণীও মেরু প্রদেশের অন্তর্গত। হডসন প্রণালী হইতে বাথষ্ট অন্তরীপ পর্য্যন্ত বিস্তৃত। ইহার আবিষ্কারার্থ বহুতর নাবিক বরফ

প্রোথিত এবং অনেক জাহাজ নষ্ট হইয়াছে। উপকূলভাগ উচ্চ, ভূমি বন্ধুর। এখানে ভয়ানক শীত হইলেও ভল্লুক, শশক, নেকড়ে, চামরী প্রভৃতি জন্তু দেখা যায়। এই দ্বীপশ্রেণীর মধ্যে গ্রান্টসলণ্ড, নর্থবিডন, গ্রিনেললণ্ড, কর্ণওয়ালিস, মেলবিল, প্রিন্স প্যাট্রিক, ব্যাঙ্কসলণ্ড, প্রিন্স আলবার্ট, ভিক্টোরিয়া, প্রিন্স-অফ্ ওয়েলস প্রভৃতি প্রধান।

## বৃটিস আমেরিকা।

পরিমাণ ফল ৩৫ লক্ষ বর্গ মাইল। লোক সংখ্যা ৪২ লক্ষ।

সীমা—উত্তরে উত্তর মহাসাগর। পূর্ব্বে আটলান্টিক মহাসাগর। দক্ষিণে ইউনাইটেডষ্টেট্স। পশ্চিমে আলাস্কা।

কানেডায় রকি পর্ব্বত ভিন্ন, কোথাও আর উচ্চ পর্ব্বত নাই, এবং সেণ্টলরেন্স, অটোয়া ও মেকিঞ্জি ভিন্ন বড় নদী নাই। কিন্তু নাতি উচ্চ পাহাড় ও ক্ষুদ্র সরিৎ যে কত আছে, তাহার ইয়ত্তা করা সুদুরূহ। উক্ত সরিৎ সকল এবং সুপিরিয়রাদি পঞ্চ হ্রদ এবং নদী সকল থাকায় দেশের সকল ভাগই নির্ভিন্ন। এজন্য জলপথে গমনাগমনে অতিশয় সুবিধা।

জলবায়ু—সাধারণতঃ স্বাস্থ্যকর। ভূমি উর্ব্বরা।

জন্তু—বৃক, ভল্লুক, হরিণ, বীবর ইত্যাদি বন্য জন্তু। সামান্য গ্রাম্য জন্তু প্রায় সকলই পাওয়া যায়।

উৎপন্ন—নানা প্রকার বৃক্ষ, গোধুম ও অন্যান্য শস্য, চিনি আপেল, পেয়ারা ইত্যাদি। আকরিক—স্বর্ণ, রৌপ্য, সীস, তাম্র, লৌহ, কয়লা, তৈল।

বাণিজ্য দ্রব্য—ময়দা, গম, পশুলোম, মৎস্য বাহাদুরী কাষ্ঠ।

শাসন প্রণালী—প্রজাতন্ত্র। ইংলণ্ডেশ্বরীর নিয়োজিত এক জন জেনেরাল সর্ব্বোচ্চ শাসনকর্ত্তা। তাঁহার পার্লিয়ামেণ্ট ও

মন্ত্রীসভা আছে। প্রতি প্রদেশের শাসন কার্য্য এক এক জন লেপ্টেনান্ট গবর্ণরের উপর অর্পিত। *

বিভাগ—কানেডা রাজ্য এবং নিউফাউণ্ডলণ্ড সহিত লাব্রাডোর। কানেডা আবার কয়েকটী অংশে বিভক্ত, যথা,—মানিটোবা ও কিওয়াটীন, আসিনিবোয়া, অন্টেরিয়ো, কুইবেক, নিউব্রনজুইগ, নবস্কোসিয়া ও কেপবৃটন দ্বীপ, আলবার্টা, আথাবাস্কা, বৃটীস কলম্বিয়া, প্রিন্স-এডওয়ার্ড দ্বীপ, উত্তর পশ্চিম রাজ্য এবং সাসাকাচিবন।

অধিবাসী—অধিকাংশ ইংরেজ ও ফরাসী বংশীয়।

প্রধান নগর—অটোয়া রাজধানী (অটোয়াতীরে) গবর্ণর জেনেরলের বাস ভূমি। টরান্টো, অন্টেরিয়ো হ্রদের তীরে, শিল্প ও বাণিজ্য প্রধান নগর। মন্ট্রেয়াল (মন্ট্রিল) সেণ্ট লরেন্সের তীরে, এই নগর কানেডার সর্ব্ব বৃহৎ সহর ও বাণিজ্য স্থান। কিংষ্টাউন—সেণ্ট লরেন্সের নিকট, বাণিজ্যের জন্য খ্যাত। হালিফাক্স নবস্কোসিয়ার প্রধান নগর, বাণিজ্য স্থান ও রণপোতের প্রধান আড্ডা। আনাপোলিস প্রধান বন্দর। ফ্রেডারিকটন নিউব্রনজুইগের প্রধান নগর। সেণ্টজন নিউফাউণ্ডলণ্ডে, জাহাজ নির্ম্মাণের প্রধান স্থান। সিড্‌নে কেপবৃটনের এবং উইন্নিপেগ মানিটোবার প্রধান নগর। ভিক্টোরিয়া, বৃটিস কলম্বিয়ার প্রধান নগর। নিউ-ওয়েষ্টমিনিষ্টর একটী বন্দর। শারলটটাউন প্রিন্স-এডওয়ার্ডের প্রধান নগর। ফোর্টইয়র্ক উত্তর পশ্চিম রাজ্যের প্রধান নগর। নেন লাব্রাডোর উপকূলে, মৎস্যের ব্যবসা স্থান।

* পূর্ব্বে কানেডা ফ্রান্সের অধীন ছিল। ১৭৫৯ খৃঃ অব্দের যুদ্ধে ইংরেজদের বশীভূত হইয়াছে।

রেজিনা আসিনিবোয়ার এবং প্রিন্স আলবার্ট, সাসাকাচিবনের প্রধান নগর।

## ইউনাইটেডষ্টেট্স্।

পরিমাণ ফল ৩৬৪৫০০ বর্গ মাইল। লোক সংখ্যা ৬১০০০০০০।

সীমা—উত্তরে বৃটিস আমেরিকা। পূর্ব্বে আটলাণ্টিক মহাসাগর। দক্ষিণে মেক্সিকো উপসাগর ও মেক্সিকো। পশ্চিমে প্রশান্ত মহাসাগর।

নদী—মিসিসিপি, আর্কানসাস, রেড, ওহিয়ো, পটোমাক, কলোরেডো, রিওগ্রাণ্ডে ডেলনর্টে, কলম্বিয়া।

জলবায়ু—উত্তর-পূর্ব্বাংশ শীতল, মধ্যভাগ নাতিশীতোষ্ণ, দক্ষিণাংশ উষ্ণ। ভূমি—সাধারণতঃ উর্ব্বরা।

উৎপন্ন—ভূট্টা, গম, তুলা, চাউল, তামাক, চিনি, শণ, পাট, বাহাদুরী কাষ্ঠ ইত্যাদি। আকরিক—স্বর্ণ, রৌপ্য, লৌহ, সীস, কয়লা, টিন, পার্ব্বতীয় তৈল।

শিল্প জাত—অধুনা মার্কিন দেশ নানাপ্রকার শিল্পে জগদ্বিখ্যাত হইয়া উঠিয়াছে। তন্মধ্যে নানা প্রকার কলই প্রধান। বস্ত্রশিল্প ও অন্যান্য শিল্পের সংখ্যা বড়ই কম। ইহার মধ্যে মার্কিন থানই প্রধান।

জন্তু—অশ্ব, মেষ, গো ইত্যাদি গৃহপালিত, হরিণ, বিষণ, বৃক, ভল্লুক, অপসম, উল্কামুখী ও নানা জাতীয় বিড়াল ইত্যাদি আরণ্য জন্তু। হুরবোলা নামক পাখী বিস্ময়। হামিং ( Humming bird ) নামক পক্ষী অতি সুন্দর। র‍্যাটল ও অন্যান্য জাতীয় বিষধর সর্প দৃষ্ট হয়।

আমদানী—পশম, তুলা ও উর্ণার বস্ত্র, ধাতু, ধাতুপাত্র, রেসম চা, কাফি, পাট এবং মদ্য।

রপ্তানি—তুলা, শস্য, ময়দা, পুষ্প, পনির, মাংস, তামাক, পাহাড়ে তৈল।

রেলওয়ে—১ লক্ষ ৬৫ হাজার ৪০০ বর্গ মাইল।

শাসন প্রণালী—সাধারণ তন্ত্র *। ভাষা—ইংরাজী।

অধিবাসী—অধিবাসীরা বর্ণভেদে শুক্ল, কৃষ্ণ ও তাম্র এই তিন জাতিতে বিভক্ত। শুক্ল বর্ণীয়েরাই গণ্য মান্য এবং বৃটন ও আয়র্লণ্ডীয় ঔপনিবেশিকদের সন্তান সন্ততি। কৃষ্ণ ও তাম্র বর্ণীয়েরা ফরাসি, সুইস, জর্ম্মান, নিগ্রো প্রভৃতির বংশ সম্ভূত। অধিবাসীগণ বিদ্যাবত্তায়, সাহসিকতায়, কার্য্যদক্ষতায়, বুদ্ধি কৌশলতায়, বাণিজ্যে ও সামরিক ব্যাপারে জগৎ বিখ্যাত।

বিভাগ—এই বিস্তৃত রাজ্য ৩৭টী ষ্টেট ও ৯টী প্রদেশে বিভক্ত। নিম্নে তাহার তালিকা দেওয়া হইল।

* ১৭৭৫ খৃষ্টাব্দ পর্য্যন্ত এই দেশ ইংলণ্ডের অধীন ছিল; ইতঃপূর্ব্বে ১৭৬৪ খৃঃ অব্দে ইংলণ্ডীয় পালিয়ামেণ্ট হইতে কতকগুলি বিষয়ে কর প্রদানের আদেশ হয়; ইহারা করভারে প্রপীড়িত হইয়া বারংবার পালিয়ামেণ্টে আবেদন করে; কিন্তু সকল আশাই নিষ্ফল হয়। তখন ১৭৭৬ খৃঃ অব্দে সকলে একতাসূত্রে আবদ্ধ হইয়া আপনাদিগকে স্বাধীন বলিয়া ঘোষণা করে। জেনেরল ওয়াসিংটন উহাদের অধিনায়ক হইয়া ক্রমাগত সপ্ত বৎসর যুদ্ধ করেন। তখন ইংলণ্ড ইহা দিগকে দমন করা অসাধ্য দেখিয়া ১৭৮৩ খৃঃ অব্দে স্বাধীন বলিয়া স্বীকার করেন। ১৭৮৭ খৃঃ অব্দে এখানে সাধারণতন্ত্র প্রণালী প্রচলিত হইয়াছে। এখানে কংগ্রেস নামক মহা সভা আছে। উহার একজন সভাপতি আছেন, তাঁহাকে প্রেসিডেণ্ট কহে। ৪ বৎসর অন্তর প্রেসিডেণ্টের পরিবর্ত্তন হয়। ওয়াসিংটন প্রথম প্রেসিডেণ্ট। উক্ত প্রতিনিধি সভা দ্বারা সমস্ত রাজকার্য্য নির্ব্বাহ হয়। নির্দ্দিষ্ট কোন রাজা নাই, মহা সভার সভ্যেরা দুই সভাতে বিভক্ত; এক সভাকে 'সেনেট' অপরকে 'হাউস অফ্ রেপ্রিজেণ্টেটিভ' কহে। সেনেটের সভ্যেরা ৬ বৎসরের জন্য ও হাউস অফ রেপ্রিজেণ্টেটিভের সভ্যেরা ২ বৎসরের জন্য মনোনীত হন।

| ষ্টেটের নাম। | | প্রধান নগর। |
|---|---|---|
| **উত্তরে ১২ টী—** | | |
| মেন | .... | আগুষ্টা। |
| নিউহাম শায়র | ... | কনকর্ড। |
| ভার্ম্মণ্ট | ... | মণ্ট পিলার। |
| মসাচ্ সেট্স | ... | বোষ্টন। |
| রোড আইলণ্ড | ... | প্রভিডেন্স। |
| কনেক্ টিকট | ... | হার্টফোর্ড। |
| নিউইয়র্ক | ... | আলবনি। |
| পেনসিলবেনিয়া | ... | হারিসবুর্গ। |
| নিউজর্সে | ... | ট্রেনটন। |
| ডেলাওয়ার | ... | ডোবর। |
| মেরিলণ্ড | ... | আন্নাপোলিস। |
| কলম্বিয়া | ... | ওয়াসিংটন। |
| **দক্ষিণে ১১টী—** | | |
| ভার্জিনিয়া | ... | রিচমণ্ড। |
| উত্তর কারোলিনা | | রেলি Relisgh |
| দক্ষিণ কারোলিনা | | কলম্বিয়া। |
| জর্জিয়া | ... | আটলাণ্টা। |
| ফ্লরিডা | ... | টালাহাসী। |
| আলাবামা | ... | মণ্টগোমরী। |
| মিসিসিপি | ... | জাক্সন। |
| লুইসিয়ানা | ... | নিউ অর্লিয়ান্স। |
| টেক্সাস্ | ... | অষ্টিন। |
| আর্কানসাস্ | ... | লিট্ল রক। |
| টেনিস্সি | ... | ন্যাস ভিল। |

| ষ্টেটের নাম। | | প্রধান নগর |
|---|---|---|
| **পশ্চিমে ১৩টী—** | | |
| কেণ্টকি | ... | ফ্রাঙ্কফর্ট। |
| পশ্চিম ভার্জিনিয়া | | হুইলিং। |
| ওহিয়ো | ... | কলম্বস। |
| মিচিগণ (মিসিগণ) | | লানসিং। |
| ইণ্ডিয়ানা | | ইণ্ডিয়ানাপোলিস্। |
| ইলিনয়ে | ... | স্প্রিং ফিল্ড। |
| উইস্ কন্সিন | ... | মেডিসন। |
| মিনেসোটা | ... | সেণ্টপল। |
| ডেকোটা | ... | বিসমার্ক। |
| নিব্রাস্কা | ... | লিনকোলন। |
| আইওয়া | ... | ডেসমইন্স। |
| মিসৌরী | ... | জাফারসন। |
| কান্সাস | .. | টোপেকা। |
| **রকি পার্শ্বে ৮টী—** | | |
| নেভাডা | .. | কার্সন সিটী। |
| আইডেহো | ... | বৈসী। |
| মনটেনা | ... | হেলেনা। |
| ওয়াইও মিং | ... | চেয়েন। |
| উটা | | গ্রেট-সণ্ট-লেকসিটী |
| এরিজোনা | ... | টাক্সন্। |
| নিউমেক্সিকো | ... | সাণ্টা-ফী। |
| কলোরেডো | ... | ডেনভার। |
| **প্রশান্ত উপকূলে ৩টী—** | | |
| কালি ফর্নিয়া | ... | সাক্রামেণ্টা। |
| ওরিগণ | ... | সেলেম। |
| ওয়াসিংটন | ... | অলিম্পিয়া। |

প্রধান নগর—ওয়াসিংটন রাজধানী; কলম্বিয়ায়, পটোমাক নদীতীরে। এই নগরে কংগ্রেসের অধিবেশন হয়। পোর্টলণ্ড বন্দর, শিল্পাদির ব্যবসাস্থান। নিউইয়র্ক, হডসন নদীর মোহনাস্থ একটি দ্বীপের উপর অবস্থিত। এই নগর আমেরিকার সর্ব্ববৃহৎ সহর, পৃথিবীর মধ্যে দ্বিতীয় বাণিজ্য স্থান। ব্রুকলিন নিউইয়র্কে; নিউইয়র্ক সহিত ইহার লোকসংখ্যা ১৭৭২৯৬২ (১৮৮০)। বফালো প্রধান বাণিজ্যস্থান। ফিলাডেলফিয়া পেনসিলবেনিয়ায়, দ্বিতীয় সহর, বিদ্যাচর্চ্চার জন্য খ্যাত। পিট্সবর্গ (ওহিয়োতীরে) লৌহ কারখানার প্রধান স্থান। লোয়েল তুলার ব্যবসা স্থান। বাল্টিমোর মেরিলণ্ডে, এখানে হইতে তামাক ও ময়দা ভিন্ন-প্রদেশে গিয়া থাকে। চার্ল্‌ষ্টাউন দক্ষিণ কারোলিনায়, প্রধান বন্দর। বোষ্টন বন্দর। মোবিল তুলার ২য় বাণিজ্য স্থান। নিউ অর্লিয়ান্স (মিসিসিপি তীরে) দক্ষিণের প্রধান বাণিজ্য স্থান। সিন্সিন্নেটী (ওহিয়ো তীরে) শস্যাদির বাণিজ্য স্থান। চিকাগো (সিকাগো) মিসিগণ হ্রদের তীরে, খাদ্য দ্রব্যাদির ব্যবসা স্থান। সেণ্টলুইস মিসৌরী তীরে, বিপুল বাণিজ্য স্থান। সানফ্রান্সিস্কো প্রশান্ত উপকূলে, কালিফর্ণিয়ার বৃহৎ সহর। এখান হইতে স্বর্ণ ও পারদ রপ্তানি হয়। সাক্রামেণ্টো খনিজ ধাতুর প্রধান আড্ডা।

## আলাস্কা (মেরুপ্রদেশান্তর্গত)।

পরিমাণ ফল ১১ লক্ষ বর্গমাইলের উপর। লোকসংখ্যা ৩১ হাজার।

আলাস্কা জনপদ উত্তর-আমেরিকার বায়ু কোণে। এক সময়ে উহা রুসিয়াদের অধিকারে ছিল, পরে ১৮৬৭ খৃষ্টাব্দে ইউনাইটেড-ষ্টেটের নিকট বিক্রয় করেন। এখানে শীতের অত্যন্ত প্রাদুর্ভাব।

পশুলোম প্রধান বাণিজ্য দ্রব্য। সিট্‌কা বা নিউ আর্কেঞ্জল প্রধান নগর।

## মেক্সিকো।

পরিমাণ ফল ৭৪২০০০০ বর্গমাইল। লোক সংখ্যা ৯৮০০০০০।

সীমা—উত্তরে ইউনাইটেড ষ্টেট্‌স। পূর্ব্বে মেক্সিকো উপসাগর ও কারিব সাগর। দক্ষিণে মধ্যআমেরিকা। পশ্চিমে প্রশান্ত মহাসাগর।

নদী—রিওগ্রাণ্ডে ডেল-নর্টে। আগ্নেয় পর্ব্বত—পপকাটা পেটল।

জলবায়ু—নাতিশীতোষ্ণ ও স্বাস্থ্যকর। ভূমি—প্রায়ই অসমান, কিন্তু উর্ব্বরা।

উৎপন্ন—তুলা, তামাক, ভূট্টা, গম, কাফি, চিনি, মেহগনি ও অন্যান্য কাষ্ঠ এবং কদলী প্রভৃতি ফল যথেষ্ট। আকরিক—স্বুবর্ণ, রৌপ্য, তাম্র, সীস প্রভৃতির খনি আছে।

জন্তু—এক জাতীয় হরিণ ও কচিনীল নামক কীট। উক্ত কীটে উৎকৃষ্ট লাল রঙ্‌ হয়।

অধিবাসী—নিগ্রো, স্পানিয়ার্ড ও সঙ্করজাতি। অধিবাসীরা বড়ই অলস।

শাসন প্রণালী—সাধারণ তন্ত্র। ১৮২১ খৃঃ অব্দে মেক্সিকো স্পেনের অধীনতা হইতে মুক্ত হইয়াছে।

প্রধান নগর—মেক্সিকো রাজধানী, এখানে বহুতর সুন্দর অট্টালিকা আছে। পিউব্লা, বাণিজ্য ও শিল্প প্রধান নগর। গুয়াডালজারা সমৃদ্ধিশালী সহর। ভেরাক্রুজ, আকাপল্কো বন্দর। কোয়েরিটেরো চুরুট ও নানা প্রকার শিল্পজাত দ্রব্যের জন্য খ্যাত। গোয়ানাহাটা ও জাকতেকাস্‌ রৌপ্য খনির জন্য প্রসিদ্ধ।

## মধ্য আমেরিকা।

সীমা—উত্তরে মেক্সিকো। পূর্ব্বে কারিব সাগর। দক্ষিণে পানেমা যোজক। পশ্চিমে প্রশান্ত মহাসাগর।

জলবায়ু—নাতিশীতোষ্ণ ও স্বাস্থ্যকর। ভূমি—সাধারণতঃ উর্ব্বরা।

উৎপন্ন—তুলা, তামাক, গম, ভূট্টা, চিনি, কাফি, মেহগনি কাষ্ঠ প্রভৃতি। খনিজ—এখানে স্বর্ণ ও রৌপ্যের খনি আছে।

জন্তু—গো, অশ্ব, মেষ, ছাগ, বরাহ ইত্যাদি গ্রাম্য জন্তু। উপকূলে মৎস্য, মুক্তা, কচ্ছপ প্রভৃতি যথেষ্ট।

শাসন প্রণালী—সাধারণতন্ত্র। ১৮২০—২৩ খৃঃ অব্দে এই দেশ স্পানিয়ার্ড দিগের অধীন হইতে স্বাধীন হইয়াছে।

অধিবাসী—আদিম আমেরিক, শুক্লবর্ণ, কৃষ্ণবর্ণ ও সঙ্করবর্ণ এই চারি জাতিতে বিভক্ত। বর্ণভেদ নাই। কৃষি কার্য্য ও পশুপালনই ব্যবসা।

বিভাগ—১৭৮৮ খৃঃ অব্দে মধ্য-আমেরিকা ৫টী প্রধান ও ২টী ক্ষুদ্র বিভাগে বিভক্ত হইয়াছে।

| বিভাগ। | পরিমাণ ফল। | লোক সংখ্যা। | প্রধান নগর। |
|---|---|---|---|
| গোয়াটিমালা | ৪৬৭৭৪ | ১২৮৪০০৪ | নিউগোয়াটি মালা (A) |
| হণ্ডুরাস | ৪২৬৫৮ | ৩২৩২৭৪ | টেগুসি গালাপা |
| নিকারাগুয়া | ৫১৬৬০ | ৪০০০০০ | মনাগুয়া, লিয়ন |
| কষ্টরিকা | ১৯৯৮৫ | ২১৩৭৮৫ | সানহোসে |
| সানসালবেডর | ৭২২৮ | ৬৫৪১২০ | নিউসানসালবেডর |
| বেলিজ | ১৩৪৭৯ | ১১৬০৮০ | বেলিজ (B) |
| মস্কিটো | ১২০০০ | ১০০০০ | ব্লু ফিল্ডস,সাঙ্গোয়ান(C |

(A) মধ্য আমেরিকার বৃহৎ সহর। (B) বৃটনের অধিকৃত,অপর নাম বৃটিস হণ্ডুরাস। ইংলণ্ডেশ্বরীর নিযুক্ত একজন সুপারিণ্টেণ্ডেণ্ট দ্বারা শাসিত হয়।

(C) মস্কিটো কারিব সাগরের উপকূলে, এই ভূভাগ ইংরেজাশ্রিত। আদিম আমেরিক বংশের একজন ক্ষুদ্র রাজার অধিকৃত।

## পশ্চিম ভারতীয় দ্বীপব্যূহ।

পরিমাণ ফল ৮৮ হাজার বর্গ মাইল। লোক সংখ্যা ৪০০০,০০০।

অবস্থান—উত্তর ও দক্ষিণ আমেরিকার মধ্যে কারিব সাগরীয় দ্বীপব্যূহের অন্যতর নাম পশ্চিমভারতীয় দ্বীপব্যূহ (ওয়েষ্ট ইণ্ডিস)।

জলবায়ু—অতিশয় উত্তপ্ত। অগ্রহায়ণ হইতে ফাল্গুনের শেষ পর্য্যন্ত রমণীয়। স্বাস্থ্যের পক্ষে অপকারী। মধ্যে মধ্যে ভাদ্র ও আশ্বিন মাসে প্রচণ্ড ঝড় হইয়া থাকে।

ভূমি—পাহাড়ে, কিন্তু উর্ব্বরা। এখানে প্রায়ই ভূমিকম্প হইয়া থাকে।

উৎপন্ন—চিনি, রম, কাফি, তামাক, তুলা, লেবু, আরারুট মেহগনি কাষ্ঠ ইত্যাদি।

বিভাগ—৩টী—ফ্লরিডার দক্ষিণ পূর্ব্বে বাহামাপুঞ্জ, কারিব সাগরের উত্তরে গ্রেট আণ্টিল্‌স্‌, পূর্ব্বে লিটল আণ্টিল্‌স। *

স্বাধীন—হেটি। পূর্ব্বে ইহার একার্দ্ধ ফ্রান্সের অপরার্দ্ধ স্পেনের অধিকৃত ছিল। ১৭৯১ খৃঃ অব্দে ইহা স্বাধীন হয়। এখানে সাধারণতন্ত্র প্রণালী প্রচলিত। বাহাদুরী কাষ্ঠ প্রধান উৎপন্ন। পূর্ব্বের রাজধানী সেণ্ট-ডামিঙ্গো ও পশ্চিমের রাজধানী পোর্টপ্রিন্স।

ইংলণ্ডের অধিকৃত—জামেকা—চিনি, রম, মসলা, কাফি, ইত্যাদি বাণিজ্য দ্রব্য। কিংষ্টন রাজধানী। ট্রিনিডাড—ওরিণকো মোহনায়,

* ফ্লরিডার অগ্নিকোণ হইতে আরম্ভ করিয়া দক্ষিণ পূর্ব্বমুখে হেটি দ্বীপের সমীপ পর্য্যন্ত বিস্তৃত বাহামাপুঞ্জ। আমেরিকা আবিষ্কারার্থ কলম্বস যে গোয়ানাহানি দ্বীপে প্রথম উত্তীর্ণ হন, তাহাও ইহার অন্তর্গত। গ্রেট আণ্টিলস্—ক্যুউবা, জামেকা, হেটি, পোর্টরিকো এই চারি প্রধান ও বহুসংখ্যক ক্ষুদ্র দ্বীপের সম্মলিত নাম। লিট্‌ল আণ্টিলস্—পোর্টরিকোর সমীপ হইতে ভেনিজুইলা পর্য্যন্ত বৃত্তাকারে অবস্থিত দ্বীপ শ্রেণী।

পোর্ট-অফ-স্পেন রাজধানী। আণ্টিকা—লীওয়ার্ড পুঞ্জের অন্তর্গত। সেণ্ট-জন্স রাজধানী। বার্বাডোস—এই দ্বীপে উইণ্ডওয়ার্ড দ্বীপের গবর্ণর বাস করেন। ব্রীজটাউন রাজধানী। বাহামাপুঞ্জ—ইহার অন্তর্গত প্রায় সাড়ে ৪ শত দ্বীপের মধ্যে ২০।২৫ টীতে লোকের বসতি হইয়াছে। ন্যাসা রাজধানী। বর্ম্মুডস্—এই দ্বীপ প্রবাল কীটে পূর্ণ। তুলা, কাফি ইত্যাদি উৎপন্ন। সেণ্টজর্জ রাজধানী।

স্পেনের অধিকৃত—কিউবা, পোর্টরিকো ও পাইন্‌স দ্বীপ। কিউবা সর্ব্বাপেক্ষা বৃহৎ দ্বীপ, এই দ্বীপ কলম্বস আবিষ্কার করেন। বাহাদুরী কাষ্ঠ যথেষ্ট জন্মে। এখানকার চুরুট উৎকৃষ্ট। রাজধানী হাবানা, বাণিজ্য স্থান। পোর্টরিকো হেটির পূর্ব্বে। চিনি ইত্যাদি উৎপন্ন। সানহুয়ান রাজধানী।

ফ্রান্সের অধিকৃত—মার্টিনিক, গাডালুপ, মারিগালাট ইত্যাদি। রাজধানী পোর্টরয়েল।

ডেন্মার্কের অধিকৃত—সাণ্টাক্রুথ, সেণ্টজন, সেণ্টটমাস।

হলণ্ডের অধিকৃত—সেণ্ট উইষ্টেশিয়স, বুয়েনইরে, সাবা, অরুবা, কিউরাসোয়া ইত্যাদি।



# দক্ষিণ আমেরিকা।

পরিমাণ ফল ৭০ লক্ষ ৭০ হাজার বর্গ মাইল। লোক সংখ্যা ৩৮২৫০০০০।

সীমা—উত্তরে কারিব সাগর। পূর্ব্বে আটলাণ্টিক মহাসাগর। দক্ষিণে দক্ষিণ মহাসাগর। পশ্চিমে প্রশান্ত মহাসাগর।

দেশ ১২টী—কলম্বিয়া, একোয়াডর, ভেনিজুইলা, গায়েনা, উত্তরে। ব্রাজিল, পিরু, বলিভীয়া, পারাগই মধ্যে। লাপ্লাটা, উরুগই, চিলি, পাটাগোনিয়া দক্ষিণে।

উপসাগর—৬টী—মারেকাইবো বা ভেনিজুইলা ও ডেরিয়ান কলম্বিয়ার উত্তর। পানেমা ও গুইয়াকীল কলম্বিয়ার পশ্চিম। অল্-সেণ্টস্ ব্রাজীলের পূর্ব্ব। সেণ্টজর্জ উপসাগর পাটাগোনিয়ার পূর্ব্ব।

প্রণালী—২টী—মাজেলন (মাগালায়েন্স) টেরাডেলফিউগো ও পাটাগোনিয়ার মধ্যে। লে-মেয়র টেরাডেলফিউগো ও ষ্টাটেন দ্বীপের মধ্যে।

দ্বীপ—১১টী—টেরাডেলফিউগো পাটাগোনিয়ার দক্ষিণ; ফকলণ্ড উহার দক্ষিণ পূর্ব্ব। ষ্টাটেন টেরাডেল ফিউগোর দক্ষিণ-পূর্ব্ব। মার্গরিটা কারিব সাগরে। পারলপুঞ্জ পানেমা উপসাগরে। গালাপাগোস বা টার্টেল কলম্বিয়ার পশ্চিম। নিউ সাউথশেটলণ্ড ও নিউঅর্কনেজ, হরণ অন্তরীপের নিকট। চিলোই ও জুয়ান-ফর্ণাণ্ডেজ, চিল্লির দক্ষিণ ও পশ্চিম। মারাঝো বা ঝোয়ানেস আমেজন নদীর মোহনায়।

হ্রদ—২টী—টিটিকাকা পিরু ও বলিভীয়ার মধ্যে। মারে-কাইবো কলম্বিয়ায়।

পর্ব্বত—৩টী—আণ্ডিজ (কর্ডিলিয়েরাস) * দক্ষিণ আমে-রিকার পশ্চিম পার্শ্বে। ব্রাজীল পর্ব্বত ব্রাজীলের অন্তর্গত। পারীমে, গায়েনা ও কলম্বিয়ার মধ্যে। আগ্নেয় পর্ব্বত—৩টী—কোটাপাক্সী, আণ্টিসানা ও পিচিঞ্চা একোয়াডরে।

আন্তরীপ—৫টী—সেণ্টরোক ও ফ্রাইয়ো ব্রাজীলের পূর্ব্ব ও পূর্ব্ব দক্ষিণ। হরণ অন্তরীপ আমেরিকার সর্ব্ব দক্ষিণ প্রান্তে। আণ্টোনিও লা-প্লাটার পূর্ব্ব। ব্লাঙ্কো পিরুর উত্তর পশ্চিম।

* আণ্ডিজের শৃঙ্গ—আকাঙ্কাগুয়া (২৩৯০০), সাহানা (২২৩৫০), পারিনাকোটা (২২০০০), চিম্বরজো (আগ্নেয়, ২২৪২৪), সোরাটা (২১২৮৬ ফুট উচ্চ)।

নদী—৮টী—

| | নাম। | উৎপত্তি স্থান। | যে দেশ দিয়া বহিতেছে | পতন স্থান। |
|---|---|---|---|---|
| উত্তর বাহিনী | মাগডেলিনা | আণ্ডিজ পর্ব্বত | কলম্বিয়া | কারিব সাগর |
| | পারা | —— | ব্রাজীল | আটলাণ্টিক মহাসাগর। |
| | এসিকিবো | পারীমে পর্ব্বত | গায়েনা | |
| পূর্ব্ব বাহিনী | আমেজন বা মারানিয়ন † | আণ্ডিজ পর্ব্বত | ব্রাজীল | |
| | কলারেডো | ঐ | লা-প্লাটা | |
| | ওরিণকো | পারীমে পর্ব্বত | ভেনিজুইলা | |
| | সানফ্রানসিস্কো | ব্রাজীল পর্ব্বত | ব্রাজীল | |
| দক্ষিণ বাহিনী | লা-প্লাটা (পারাগই পরাণ ও উরুগই এই তিন নদীর সংযোগে উৎপন্ন | —— | ঐ | |

জলবায়ু—সাধারণতঃ উত্তর আমেরিকা অপেক্ষা উষ্ণ। উত্তর পূর্ব্বাংশে প্রচুর বৃষ্টি হয়। পশ্চিমাংশে প্রায়ই বৃষ্টি হয় না।

উৎপন্ন—ভূট্টা, কদলী, চিনি, কাফি, নীল, এবং কোকোয়া, কমলালেবু প্রভৃতি ফল যথেষ্ঠ জন্মে। গোপাদপ নামক বৃক্ষ হইতে সুস্বাদু দুগ্ধ পাওয়া যায়। আকরিক—পিরুতে রৌপ্য, চিলিতে তাম্র, ব্রাজীলে স্বর্ণ ও হীরক পাওয়া যায়। তদ্ভিন্ন লৌহ, টিন, গন্ধক, সীসা, পারদ প্রচুর পাওয়া যায়।

শাসন প্রণালী—গায়েনায় নিয়মতন্ত্র, তদ্ভিন্ন অন্য সর্ব্বত্র সাধারণতন্ত্র রাজত্ব প্রণালী প্রচলিত।

ধর্ম্ম প্রণালী—দুই এক স্থলে জড়োপাসক তদ্ভিন্ন সর্ব্বত্রই খৃষ্টধর্ম্ম প্রচলিত।

† আমেজন দৈর্ঘ্যে ৪০০০ মাইল। মাডেরা, রিওনেগ্রো, তাপাঝোস প্রভৃতিতে প্রায় ২০০ উপনদী।

# দেশের বিবরণ।

## কলম্বিয়া বা নিউগ্রানেডা।

পরিমাণ ফল ৫০৩৭৭৩ বর্গ মাইল। লোক সংখ্যা ৪০০,০০,০০।

সীমা—উত্তরে কারিব সাগর। পূর্ব্বে ভেনিজুইলা। দক্ষিণে ব্রাজীল ও একোয়াডর। পশ্চিমে প্রশান্ত মহাসাগর।

নদী—মাগডেলিনা, ওরিণকো। পর্ব্বত—আণ্ডিজ।

উৎপন্ন—তুলা, নীল, ইক্ষু, কাফি, ভুট্টা. দারুচিনি, সিনকোনা, কদলী, কোকোয়া, রবর। আকরিক—স্বর্ণ, রৌপ্য, তাম্র, প্লাটিনম্, টিন, সীসা, লৌহ, হীরক, কয়লা ইত্যাদি।

জন্তু—শ্লথ, জেগুয়ার, টেপির, কুম্ভীর ও নানাজাতি সর্প।

প্রধান নগর—বগোটা রাজধানী, বিশ্ববিদ্যালয়ের জন্য খ্যাত; জলবায়ু উৎকৃষ্ট। ইহার নিকটবর্ত্তী টিকোয়েণ্ডমা নামক জলপ্রপাত অতি সুদৃশ্য। পানেমা ও কার্টাজিনা বন্দর ও বাণিজ্য স্থান। পপেয়ান ও আন্টিয়াকিয়ায় স্বর্ণখনি আছে। আসাপিনওয়াল বন্দর।

## একোয়াডর।

পরিমাণ ফল ২৪৮৩৮০ বর্গ মাইল। লোক সংখ্যা ১১০০০০০।

সীমা—উত্তরে কলম্বিয়া; দক্ষিণে পিরু।

আগ্নেয় পর্ব্বত—কোটাপাক্সি ও চিম্বরজো।

জলবায়ু—মনোরম ও স্বাস্থ্যপ্রদ। ভূমি—উর্ব্বরা।

উৎপন্ন ও জন্তু—কলম্বিয়ার অনুরূপ।

প্রধান নগর—কীটো রাজধানী, শস্য, বস্ত্রাদি জরি ও বহুমূল্য প্রস্তরের বাণিজ্য স্থান। এই নগরে চিরবসন্ত বিরাজিত। গুইয়াকীল বন্দর।

## ভেনিজুইলা।

পরিমাণ ফল ৬৩২৬৯৫ বর্গ মাইল। লোক সংখ্যা ২২০০,০০০।

সীমা—পূর্ব্বে গায়েনা, দক্ষিণে ব্রাজীল, পশ্চিমে কলম্বিয়া।

জলবায়ু, উৎপন্ন ও জন্তু—কলম্বিয়ার অনুরূপ। এখানে রৌপ্য, টিন ও তামার খনি আছে।

অধিবাসী—কলম্বিয়া, একোয়াডর ও ভেনিজুইলার অধিবাসীরা স্পানিয়ার্ড, আদিম আমেরিক, কাফ্রি ও সঙ্করজাতি। কৃষিকার্য্য ও পশু পালনই ইহাদের উপজীবিকা। উক্ত স্থানত্রয়ে রোমাণ ক্যাথালিক ধর্ম্ম প্রচলিত।

প্রধান নগর—কারাকাস রাজধানী। কুমানা, মারেকাইবো, লাগুইরা, মারিডা, বালেন্থিয়া ইত্যাদি বাণিজ্য স্থান।

## গায়েনা।

বিভাগ ৩টি
- বৃটীস গায়েনা—পরিমাণ ফল ১০৯০০০ বর্গমাইল, লোকসংখ্যা ২৭৪৩১০।
- দচ গায়েনা—পরিমাণ ফল ৪৬০৬০ বর্গ মাইল, লোকসংখ্যা ৭১৮০০।
- ফ্রেঞ্চ গায়েনা—পরিমাণ ফল ৪৬৮৮০ বর্গ মাইল, লোকসংখ্যা ৩৬০০০।

সীমা—উত্তরে আটলন্টিক মহাসাগর; পূর্ব্বে আটলান্টিক মহাসাগর ও ব্রাজীল; দক্ষিণে ব্রাজীল; পশ্চিমে ভেনিজুইলা।

জলবায়ু—অপেক্ষাকৃত শীতল। ভূমি—উর্ব্বরা; মধ্যভাগ মালভূমি পূর্ণ।

উৎপন্ন—ধান্য, ভূট্টা, ইক্ষু, কাফি, তুলা, তামাক, গম, কদলী ইত্যাদি এবং মরিচ, লবঙ্গ প্রভৃতি নানা প্রকার মসলা।

রপ্তানি—চিনি, রম, মসলা, কাফি, মরিচ।

বিভাগ—বৃটীস, দচ ও ফ্রেঞ্চ গায়েনা। বৃটীস গায়েনা ৩ভাগে বিভক্ত, যথা, বার্বিস, ডেমারারা * ও এসিকীবো।

* কলিকাতা হইতে বৎসর বৎসর বিস্তর কুলি এখানে প্রেরিত হয়।

অধিবাসী—বৃটীস গায়েনার অধিবাসীরা ইংরেজ, ওলন্দাজ, কাফ্রি ও আদিম আমেরিক এই চারি জাতিতে বিভক্ত। দচ গায়েনার অধিবাসীরা ওলন্দাজ, ফরাসি, য়িহুদী, কাফ্রি ও আদিমআমেরিক বংশীয়। ফ্রেঞ্চ গায়েনার অধিবাসীরা ফরাসি, ওলন্দাজ, কাফ্রি ও আদিম আমেরিক।

প্রধান নগর—বৃটীস গায়েনা—জর্জটাউন রাজধানী, এই নগর কাষ্ঠ নির্ম্মিত। দচ গায়েনা—পারামারিবো রাজধানী। সুরিনাম বন্দর। ফ্রেঞ্চ গায়েনা কেয়েন রাজধানী।*

## ব্রেজীল। †

পরিমাণ ফল ৩২১৯০০০ বর্গ মাইল। লোক সংখ্যা ১৩০০০০০০।

সীমা—উত্তরে কলম্বিয়া, ভেনিজুইলা ও গায়েনা। পূর্ব্বে আটলান্টিক মহাসাগর। দক্ষিণে উরুগই। পশ্চিমে লা-প্লাটা, পারাগই, বলীভিয়া ও একোয়াডর।

জলবায়ু—উত্তপ্ত; কিন্তু সাধারণতঃ স্বাস্থ্যকর। ভূমি—বেশ উর্ব্বরা।

উৎপন্ন—ধান্য, কাফি, গম, ইক্ষু, তামাক, তুলা এবং মেহগনি ও ব্রাজা প্রভৃতি কাষ্ঠ। আকরিক—হীরক, স্বর্ণ, রৌপ্য, তাম্র, লৌহ।

---

* কেয়েন বড় আস্বাস্থকর স্থান। ফ্রান্সের উৎকট অপরাধীরা এইখানে প্রেরিত হইয়া থাকে।

† পর্টুগীজ ভাষায় জলন্ত অঙ্গারের নাম ব্রাজা। ব্রাজীলে গাঢ় রক্তবর্ণ রঙের এক প্রকার অসংখ্য বৃক্ষ জন্মে, ইহার রঙ্ জলন্ত অঙ্গার অপেক্ষাও লাল হওয়ায় উহার নাম ব্রাজা, ঐ ব্রাজা হইতে ব্রাজীল নাম হইয়াছে। ১৮২২ খৃঃ অব্দ পর্য্যন্ত এই দেশ পর্টুগালের অধীন থাকে। ঐ বৎসর রাজবিপ্লব নিবন্ধন শাসনকর্ত্তা (পর্টুগালের জনৈক রাজ কুমার) স্বাধীন হন, এবং প্রজাতন্ত্রপ্রণালীক্রমে শাসনকার্য্য নির্ব্বাহ করিতেন। তাঁহার উপাধি সম্রাট। সম্প্রতি দেশের লোকেরা সম্রাটকে পদচ্যুত করিয়া স্বাধীন হইয়াছে, ও তদবধি সাধারণতন্ত্র প্রণালী প্রচলিত হইয়াছে এবং আপনাদের এক জনকে সম্রাট করিয়াছেন।

জন্তু—বানর, জেগুয়ার ও উট এবং বাদুড় প্রভৃতি পক্ষী এবং নানাবিধ সর্প ইত্যাদি।

আমদানী—কার্পাস বস্ত্রাদি, ধাতু এবং ধাতু দ্রব্য।

রপ্তানি—ব্রাজাকাষ্ঠ, লগউড নামক রঙের বৃক্ষ, কাফি, তুলা, চিনি, চর্ম্ম, গঁদ, হীরক ইত্যাদি।

অধিবাসী—শুক্লবর্ণ, কাফ্রি, আদিম আমেরিক ও সঙ্কর বর্ণ। এখানে ক্রমশঃ বিদ্যার যত্ন হইতেছে। শিল্পের দিন দিন উন্নতি হইতেছে এবং বাণিজ্য সম্বন্ধীয় যাবতীয় নিয়ম অতি পরিপাটী।

প্রধান নগর—রিও-ডে-জেনেরো রাজধানী, বাণিজ্য স্থান। দক্ষিণ আমেরিকার মধ্যে ইহার তুল্য অন্য সহর নাই। বাহিয়া ২য় ও পর্ণাম্বুকো ৩য় বন্দর ও বাণিজ্য স্থান। বাহিয়ার অন্য নাম সানসালবেডর। এই নগরের নিকট কক্সৈরা, স্বর্ণ বিক্রয়ের আড্ডা। কুয়েরা হীরক বিক্রয়ের জন্য প্রসিদ্ধ। পারা ও মারানহাম বাণিজ্য স্থান।

## পিরু।

পরিমাণ ফল ৪৬৩৭৪৭ বর্গ মাইল। লোক সংখ্যা ২৯৭০০০০।

সীমা—উত্তরে একোয়াডর, পূর্ব্বে ব্রাজীল ও বলীভিয়া; দক্ষিণে বলীভিয়া; পশ্চিমে প্রশান্ত মহাসাগর।

জলবায়ু—নির্দ্দিষ্ট নাই। কোথাও শীত, কোথাও বা গ্রীষ্ম।

ভূমি—উপকূল ভাগ বৃষ্টি বিবর্জ্জিত ও বালুকাময়, মধ্যভাগ সমতল, এই অংশে নানা প্রকার বৃক্ষাদি জন্মে।

---

* ১৫৩০ খৃঃ অব্দ হইতে ১৮২০ খৃঃ অব্দ পর্য্যন্ত ইহা স্পেনের অধীন থাকে, তৎপরে ১৮২১ খৃঃ অব্দে ইহা স্বাধীন হইয়াছে। পিরু গবর্নমেন্টের প্রধান সম্পত্তি গুয়ানো (পক্ষী-পুরীষ)।

উৎপন্ন—সিন্‌কোনা (A), বাদাম, গোল আলু। আকরিক—স্বর্ণ, রৌপ্য, পারদ, টিন, তাম্র, সোরা, কয়লা, লৌহ। পিরুর পারদ খনি জগদ্বিখ্যাত।

জন্তু—লামা, পিকেরি, টেপির, শ্লথ, হরিণ এবং কণ্ডর, ট্রগন ও পেঙ্গুইন পক্ষী (B)।

বাণিজ্য দ্রব্য—আলপাকা, পশুলোম, চর্ম্ম, বিমিশ্র ধাতু, পশম, তুলা, সিনকোনার ত্বক, সারসা পেরিলা, চিনি ও গুয়ানো।

অধিবাসী—আদিম অধিবাসীরা অত্যন্ত সভ্য ছিল। প্রাচীন রাজা দিগকে ইঙ্কা কহিত। ১৫৩০ খঃ অব্দের পূর্ব্বে এদেশের শাসন প্রণালী উৎকৃষ্ট ছিল। বর্ত্তমান অধিবাসীরা স্পানিয়ার্ড, কাফ্রি ও আদিম আমেরিক।

প্রধান নগর—লীমা রাজধানী; পিরুর জয়কর্ত্তা স্পেনীয় পিজারো ইহার স্থাপয়িতা। কুজ্‌কো প্রাচীন রাজধানী ও পবিত্র স্থান। এই নগরে সূর্য্যের এক বৃহৎ মন্দির ও তাহার মধ্যে সূর্য্যের স্বর্ণময়ী প্রতিমা স্থাপিত ছিল। রাজ বংশোদ্ভবা পুরুষ সংসর্গ বিবর্জ্জিতা কুমারীগণ তাহার পৌরোহিত্যে নিযুক্ত থাকিত, তাহা দিগকে সাধারণে সূর্য্য কুমারী বলিত। কাল্লাও বন্দর ও বাণিজ্য স্থান। আরেকুইপা একটি সহর। পাস্কো লীমার উত্তর পূর্ব্বে, পৃথিবীর সর্ব্বোচ্চস্থ স্থান। রৌপ্যের আকরের জন্য খ্যাত।

---

(A) সিনকোনা বৃক্ষের ত্বক হইতে কুইনাইন হয়।

(B) কণ্ডর পক্ষীর অবয়ব অত্যন্ত বৃহৎ, পক্ষী, মেষ ও ছাগশাবক ইহাদের আহার্য্য। ট্রগন অতি সুন্দর পক্ষী, এরূপ সুন্দর ও মনোরম পক্ষী জগতে দুর্লভ। ইহার অধিকাংশ পক্ষ সুবর্ণ ময়। পেঙ্গুইন পক্ষীর পুরীষের নাম গুয়ানো, ইংরাজেরা এই পুরীষ স্বদেশে লইয়া ভূমিতে সার প্রদান করে। প্রতি বৎসর প্রায় ২ কোটী টাকার গুয়ানো বিক্রয় হয়।

## বলীভিয়া।

পরিমাণ ফল ৭৭২৫৫৪৮ বর্গ মাইল। লোক সংখ্যা ২২ লক্ষ।

সীমা—উত্তরে ও পূর্ব্বে ব্রাজীল; দক্ষিণে লা-প্লাটা ও চিলি; পশ্চিমে চিলি ও পিরু।

জলবায়ু—পিরুর তুল্য। ভূমি—পশ্চিম ভাগে আটাকামা মরুভূমি এবং মধ্যস্থল পর্ব্বত ময়; উক্ত স্থানে ডেসাগোয়াডেরো নামক একটী অধিত্যকা আছে।

উৎপন্ন, জন্তু ইত্যাদি—পিরুর তুল্য। রপ্তানি—রৌপ্য ও তাম্র।

অধিবাসী—আদিম আমেরিক, ক্রিয়োল ও সঙ্কর জাতি।

প্রধান নগর—চুকুইশাকা বা শুক্রী রাজধানী, বাণিজ্য স্থান। লা-পাজ বৃহৎ সহর। পটোসি বিখ্যাত নগর, এই খানে রৌপ্য খনি আছে। কোচাবাম্বায় কাচপাত্র ও তুলার বস্ত্রাদি প্রস্তুত হয়।

## পারাগই।

পরিমাণ ফল ৯২০০০ বর্গ মাইল। লোক সংখ্যা ৪৭০০০০।

অবস্থান—ব্রাজীল ও লা-প্লাটার মধ্যে।

অন্যান্য বিবরণ—এদেশে স্ত্রীলোকের সংখ্যা অধিক। এই রাজ্য প্রায়ই পর্ব্বত ময়। অধিকাংশ স্থান বাহাদুরী কাষ্ঠের জঙ্গলে আবৃত। ইয়র্ব মাটি (মাটে) নামক এক প্রকার উদ্ভিদ পত্র অধিবাসীরা চা রূপে ব্যবহার করে। জলবায়ু অপেক্ষাকৃত উষ্ণ। চর্ম্ম, বাহাদুরী কাষ্ঠ, মোম, তামাক, তুলা, বাণিজ্য দ্রব্য। প্রধান নগর—আসন্সন রাজধানী।

---

* বলীভিয়া পিরুর সহিত যোগে স্পেনের অধীনতা বিচ্ছেদ করিয়া অতি অল্পকাল একত্র থাকিয়া পরে স্বতন্ত্র সাধারণতন্ত্র হইয়াছে। স্বাতন্ত্র্য আশ্রয় কালে সেনাপতি বলিবারের নামানুসারে উহার নাম করণ হইয়াছে।

## লা-প্লাটা। (আর্জ্জেন্ টাইন সাধারণ তন্ত্র) *

পরিমাণ ফল ১২২৫০০০ বর্গ মাইল। লোক সংখ্যা ৩৮ লক্ষ।

সীমা—উত্তরে বলীভিয়া; পূর্ব্বে পারাগই, ব্রাজীল, উরুগই ও আটলাণ্টিক মহাসাগর; দক্ষিণে পাটাগোনিয়া; পশ্চিমে চিলি।

নদী—পারাগই, পরাণ, রিও-ডে-লা-প্লাটা, কলারেডো।

জলবায়ু—স্বাস্থ্যকর ও সুখস্পর্শ, কিন্তু সজল, গ্রীষ্মকালে উষ্ণ। ভূমি—পর্ব্বতাকীর্ণ; মধ্য ও দক্ষিণ ভাগে পাম্পা নামক বিস্তীর্ণ তৃণ-পূর্ণ সমতলক্ষেত্র আছে। উত্তরে মরুময়, উহাতে সোডা বৃক্ষ জন্মে।

উৎপন্ন—ভূট্টা, গম, যব, ধান্য, তামাক, নীল, তুলা, ইক্ষু ইত্যাদি। আকরিক—কয়লা, লবণ, স্বর্ণ।

জন্তু—লামা, টেপির, আলপাকা, জেগুয়ার প্রভৃতি।

আমদানী—ধাতু, ধাতু পাত্র এবং কার্পাস বস্ত্রাদি। রপ্তানি—চর্ব্বি, চর্ম্ম, অস্থি, পশম।

অধিবাসী—অধিকাংশই ইংরেজ ও ফরাসি।

প্রধান নগর—বুয়েনাসাইরেস বা বোনসেরিজ, রাজধানী ও বাণিজ্য স্থান। কর্ডোবা, রোজারিও, টুকমান ও করিয়েণ্টস অপর প্রধান নগর। সানহুয়ান বাণিজ্য স্থান। এই নগরের সান্নিধ্যে স্বর্ণখনি আছে।

## উরুগই। †

পরিমাণ ফল ৭৩৫৩৮ বর্গ মাইল। লোক সংখ্যা ৫৯৩২৪৮।

অবস্থান—এই ক্ষুদ্র রাজ্য আর্জেনটাইন সাধারণতন্ত্রের পূর্ব্বে।

---

* পূর্ব্বে এই রাজ্য স্পেইনের অধীন ছিল, ১৮১০ খৃঃ অব্দে স্বাধীন হইয়াছে। † ১৮২৮ খৃঃ অব্দে এই দেশ লা-প্লাটার সাহায্যে স্পেনের, অধীনতা হইতে মুক্ত হইয়াছে।

জলবায়ু—স্বাস্থ্যকর। ভূমি—অনুর্ব্বরা নহে। উপকূল ভাগ পরিষ্কার ও বৃক্ষ লতা বিবর্জ্জিত, মধ্য ভাগ বন্ধুর ও পর্ব্বতাকীর্ণ।

বাণিজ্য দ্রব্য—চর্ম্ম, চর্ব্বি, শুষ্ক মৎস্য ও পশুশৃঙ্গ।

প্রধান নগর—মন্টিভিডিও রাজধানী, লবণ, চর্ব্বি, চর্ম্ম ও মাংসের বাণিজ্য স্থান।

## চিলি।

পরিমাণ ফল ২৯৩৯১০ বর্গ মাইল। লোক সংখ্যা ২৫২৪৪৭৬।

সীমা—উত্তরে বলীভিয়া; পূর্ব্বে আণ্ডিজ পর্ব্বত; দক্ষিণ ও পশ্চিমে প্রশান্ত মহাসাগর।

জলবায়ু—সুখস্পর্শ, রমণীয় ও স্বাস্থ্যকর। ভূমি—উর্ব্বরা।

উৎপন্ন—ভূট্টা, যব, গম, আলু, শণ, দ্রাক্ষা, জলপাই, ফিগ। আকরিক—স্বর্ণ, রৌপ্য, তাম্র, পারদ, দস্তা, টিন, রসাঞ্জন, হরিতাল, কয়লা। প্রথম তিন প্রকারই প্রধান।

আমদানী—কার্পাস বস্ত্রাদি, ধাতু, ধাতু পাত্রাদি। রপ্তানি—তাম্র, রৌপ্য, পশম, গম, চর্ম্ম।

অধিবাসী—উত্তরে ক্রিয়োল, দক্ষিণে আদিম আমেরিকদের বাস। অধিবাসীরা ক্রমশই সুসভ্য ও সুশীল হইতেছে।

প্রধান নগর -সান্টিয়াগো রাজধানী, সুন্দর সহর; এই নগর সুখসেব্য ও স্বাস্থ্যকর আবহাওয়া এবং বিশ্ববিদ্যালয়ের জন্য খ্যাত। কোকুইম্বো, বালপারাইসো, কনসেপ্সন, কাবিজ ও চিলোই বন্দর ও বাণিজ্য স্থান।

---

* এখানে অনুক্ষণ ভূমিকম্প হয়, আণ্ডিজের সর্ব্ব প্রধান শৃঙ্গ আকাঙ্কাগুয়া ইহার অন্তর্গত। দক্ষিণস্থ আর্কেনিয়া ভিন্ন অন্য সমস্তই স্পেনের অধীন ছিল। ১৮১৭ খৃঃ অব্দে স্বাধীন হইয়াছে।

## পাটাগোনিয়া।

পরিমাণ ফল ৩ লক্ষ ৪৯ হাজার বর্গ মাইল। লোক সংখ্যা ২৫ হাজার।

অবস্থান—দক্ষিণ আমেরিকার সর্ব্ব দক্ষিণ প্রান্তে। *

অন্যান্য বিবরণ—পাটাগোনিয়ার অধিকাংশই অপরিজ্ঞাত ও পাহাড় জঙ্গলে পূর্ণ। এখানে নানাবিধ বন্য জন্তু দৃষ্ট হয়। অধিবাসীরা বলিষ্ঠ ও দীর্ঘকায়। পশু পক্ষীর মাংসই ইহাদের জীবনোপায়। ইহার পশ্চিমাংশ চিলি রাজ্যের এবং অপর অধিকাংশ লা-প্লাটার অন্তর্ভূত। চিলির উৎকট অপরাধী দিগকে পণ্টা-এরিণস নামক স্থানে নির্ব্বাসিত করা হয়।

## আমেরিকার উপকূলবর্ত্তী প্রধান প্রধান নগর।

উত্তর আমেরিকায়—পূর্ব্ব উপকূলে—হালিফাক্স, বোষ্টন, নিউইয়র্ক, ব্রুকলিন্, ফিলাডেল ফিয়া, বাল্টিমোর, চার্লষ্টাউন মোবিল, নিউ অর্লিয়ান্স, ভেরাক্রুজ, কাম্পীচি, বেলিজ। পশ্চিম উপকূলে—টেবানটেবেক, আকাপল্কো, মাজাটলন, সানফ্রানসিস্কো। দক্ষিণ আমেরিকায়—পূর্ব্ব উপকূলে—আসাপিনওয়াল, কার্টাজিনা, মারেকাইবো, জর্জ্জটাউন, পারামারিবো, কেয়েন, মারাণহাম, পর্ণাম্বুকো, বাহিয়া, রিও-ডে-জেনেরো, মণ্টিভিডিও, বুয়েনাসাইরেস। পশ্চিম উপকূলে—বাল পারাইসো, কোকুইম্বো, কাল্লাও, গুইয়াকীল, পানেমা।

## আমেরিকার প্রধান প্রধান নদী তীরস্থ নগর।

মিসিসিপি—নিউ অর্লিয়ান্স, নাচেস্, বিক্সবর্গ, মেমফিস্, সেণ্টলুইস। আমেজন—পারা, সাণ্টারেম, মানেস, টাবাটিঙ্গা। লা-প্লাটা—মাণ্টভিডিও, বুয়েনা সাইরেস্, পরাণা, করিয়েণ্টস্, আসনসন্। ওরিণকো—আঙ্গষ্টুরা। সেণ্টলরেন্স—কুইবেক, মণ্ট্রেয়াল। অটোয়া—অটোয়া, হডসন—নিউইয়র্ক, আলবেনি। পটোমাক—ওয়াসিংটন।

---

* পাটাগোনিয়ার প্রায় ৩০০ মাইল পূর্ব্বে ফললণ্ড দ্বীপপুঞ্জ। উহা ইংলণ্ডের অধিকৃত। পরিমাণ ফল ৬॥০ হাজার বর্গ মাইল। লোকসংখ্যা ১৫০০। ষ্টান্লি নগর রাজধানী।

# পরিশিষ্ট।

## জল ও স্থলাদির বিষয়।

মহাসাগর—প্রশান্ত মহাসাগর সর্ব্বাপেক্ষা বৃহৎ ও গভীর। উত্তর মহাসাগর ক্ষুদ্র।

নদী—এসিয়ার ইয়াং সিকিয়াং, ইয়ুরোপের বল্গা, আফ্রিকার নীল, উত্তর আমেরিকার মিসিসিপি ও দক্ষিণ আমেরিকার আমেজন প্রধান। মিসিসিপি (মিশৌরি সহিত) সর্ব্বাপেক্ষা দীর্ঘ। আমেজন বিস্তারের ও অববাহিকায় সর্ব্বাপেক্ষা প্রধান।

হ্রদ—এসিয়ায় বৈকাল হ্রদ (বৃহৎ ও স্বচ্ছ জলপূর্ণ)। কাস্পিয়ান ও আরাল আকারে বৃহৎ। তাজগুল ও মরু সাগরের ন্যায় লবণাক্ত জল বিশিষ্ট হ্রদ আর কুত্রাপি নাই। সুপিরিয়র হ্রদের জল সুস্বাদু।

মহাদেশ—এসিয়া মহাদেশ সর্ব্বাপেক্ষা বৃহৎ। ইহার লোকসংখ্যাও সর্ব্বাপেক্ষা অধিক। ইয়ুরোপ সর্ব্বাপেক্ষা ক্ষুদ্র কিন্তু ঘন বসতি। আফ্রিকা আকারে দ্বিতীয়, ঘন বসতিতে ৩য়। উত্তর আমেরিকা আকারে ৩য়, লোক সংখ্যায় ৪র্থ বলিয়া ধার্য্য। দক্ষিণ আমেরিকা আকারে ৪র্থ, লোক সংখ্যায় ৫ম বলিয়া গণ্য। ইয়ুরোপ সর্ব্বাপেক্ষা সুসভ্য, আফ্রিকা অসভ্য।

দেশ—তিব্বত সর্ব্বাপেক্ষা উচ্চ দেশ; হলণ্ড নাবাল। লোক সংখ্যায় চীন সাম্রাজ্য এবং পরিমাণে বৃটন সাম্রাজ্য সর্ব্বাগ্রগণ্য।

পর্ব্বত—হিমালয় সর্ব্বাপেক্ষা প্রকাণ্ড, গৌরীশঙ্কর ইহার প্রধান শৃঙ্গ। দৈর্ঘ্যে আণ্ডিজ সর্ব্বাপেক্ষা অধিক। আগ্নেয় পর্ব্বতের মধ্যে কোটাপাক্সি ভয়ানক ও সজীব।

দ্বীপ—অষ্ট্রেলিয়া সর্ব্বাপেক্ষা আকারে বৃহৎ। গ্রীনলণ্ড, বোর্ণিও, নিউগিনি, মাডাগাস্কর, সুমাত্রা, নীপন, গ্রেটবৃটন, সেলিবিস ও যাবা এই গুলি আকারে ক্রমান্বয়ে ক্ষুদ্র।

নগর—লণ্ডন পৃথিবীর মধ্যে বৃহৎ ও সুদৃশ্য সহর, পারিস ২য়। আমেরিকায় নিউ ইয়র্ক, আফ্রিকার কাইরো, এসিয়ায় চীনের পিকিন ও ভারতবর্ষের মধ্যে কলিকাতা সর্ব্ব প্রধান সহর।

## পৃথিবীর উদ্ভিজ্জ ও জান্তব উৎপন্ন।

আফিং—চীন, তুরস্ক, ভারতবর্ষ।

আলু—আয়র্লণ্ড ও অন্যান্য ইয়ুরোপীয় দেশ মাত্রেই, ইউনাইটেডষ্টেটস, ভারতবর্ষ প্রভৃতি।

ইক্ষু—ইউনাইটেড ষ্টেটস্, চীন, পশ্চিম ভারতীয় দ্বীপব্যূহ, ব্রাজীল, ভারতবর্ষ, মরিশস্ প্রভৃতি।

ওট—শীত প্রধান দেশে।

কাফি—আরব, ভারতবর্ষ, যাবা, লঙ্কা, ব্রাজীল প্রভৃতি।

গোধুম—ইউনাইটেড ষ্টেটস, তুরস্ক, ভারতবর্ষ, রুসিয়া, বৃটন।

চর্ম্ম (জান্তব)—ইউনাইটেডষ্টেটস্, দক্ষিণ আমেরিকা, ভারতবর্ষ প্রভৃতি।

চা—চীন, জাপান, ভারতবর্ষ প্রভৃতি।

তামাক—আমেরিকা, তুরস্ক, ফিলিপাইন, ভারতবর্ষ প্রভৃতি।

তুলা—ইউনাইটেড ষ্টেটস্ ইজিপ্ট, চীন, ভারতবর্ষ, ব্রাজীল।

দ্রাক্ষা—ইউনাইটেড ষ্টেটস, ইটালি, কাবুল, জর্ম্মনি (দক্ষিণ), পর্টুগাল, ফ্রান্স, স্পেন প্রভৃতি।

ধান্য—এসিয়ার দক্ষিণ পূর্ব্ব, চীন, ভারতবর্ষ, দক্ষিণ ইউনাইটেড ষ্টেটস্ ও অন্যান্য নাতিশীতোষ্ণ দেশ মাত্রেই।

নীল—ভারতবর্ষ, মধ্য আমেরিকা প্রভৃতি।

পশম (জান্তব)—অষ্ট্রেলিয়া, (দক্ষিণ) আফ্রিকা, জর্ম্মনি, স্পেন ইত্যাদি।

পাট—আমেরিকা, চীন, ভারতবর্ষ।

ভূট্টা—অনার্দ্র ও উত্তপ্ত অধিকাংশ দেশে।

মসলা—ভারতবর্ষ, লঙ্কা ও অন্যান্য দ্বীপ প্রভৃতিতে।

মুক্তা (জান্তব)—আমেরিকা (দক্ষিণ), পারস্য উপসাগর, লঙ্কা।

যব—শীত প্রধান দেশে।

রেসম (জান্তব)—ইটালি, চীন, তুরস্ক, ভারতবর্ষ প্রভৃতি।

বসা (জান্তব)—অষ্ট্রেলিয়া, আমেরিকা (দক্ষিণ), ইউনাই টেডষ্টেট্স প্রভৃতি।

বাহাদুরী কাষ্ঠ—ইউনাইটেড ষ্টেট্স্, কানেডা, নরওয়ে, নেপাল, রুসিয়া, ব্রহ্ম, সুইডেন প্রভৃতি দেশে।

## পৃথিবীর আকরিক উৎপন্ন।

কয়লা—ইউনাইটেড ষ্টেট্স্, চীন, ভারতবর্ষ, বৃটন, বেলজিয়ম প্রভৃতি।

গন্ধক—ইটালি, সিসিলি প্রভৃতি।

টিন—অষ্ট্রেলিয়া, ইটালি, চিলি, মালয়, স্পেন প্রভৃতি।

তাম্র—অষ্ট্রেলিয়া, আফ্রিকা (দক্ষিণ), চিলি, রুসিয়া, বৃটন, স্পেন প্রভৃতি।

তৈল (কেরোসিন)—ইউনাইটেড ষ্টেটস্, ব্রহ্মদেশ, বাখু।

পারদ—অষ্ট্রিয়া, ইটালি, জর্ম্মনি, পিরু, স্পেন ইত্যাদি।

প্লাটিনম্—কলম্বিয়া, রুসিয়া প্রভৃতি স্থানে।
মণি—পদ্মরাগ ও নীলকান্ত—চীন, লঙ্কা, ব্রহ্মদেশ।
রসাঞ্জন—চিলি, ভারতবর্ষ প্রভৃতি স্থানে।
রৌপ্য—আণ্ডিজ পর্ব্বতের নিকটস্থ দেশ সমূহে, মেক্সিকো প্রভৃতি।
লবণ—ইংলণ্ড (চেশায়র), জর্ম্মনি, পঞ্জাব, পোলণ্ড।
লৌহ—পৃথিবীর প্রায় সকল দেশে পাওয়া যায়।
স্বর্ণ—অষ্ট্রেলিয়া, কালিফর্ণিয়া, নিউ জীলণ্ড, রুসিয়া, ব্রাজীল ইত্যাদি।
সীস—ইউনাইটেড ষ্টেটস, বৃটন, স্পেন প্রভৃতি।
সোরা—পিরু প্রভৃতি স্থানে।
হীরক—কলম্বিয়া, ব্রাজীল প্রভৃতি স্থানে।

## দিন পরিমাণ।

জর্ম্মনির হামবুর্গ নগরে সর্ব্বাপেক্ষা বড় দিনের পরিমাণ ১৭ ঘণ্টা এবং সর্ব্বাপেক্ষা ছোট দিনের পরিমাণ ৭ ঘণ্টা। ষ্টকহলম নগরে বড় দিন ১৮॥০ ঘণ্টা ও ছোট দিন ৫॥০ ঘণ্টা। সেণ্টপিটর্স বর্গে—বড় দিন ১৯ ঘণ্টা এবং ছোট দিন ৫ ঘণ্টা। ফিনল্যাণ্ডে বড় দিন ২১॥০ ঘণ্টা এবং ছোট দিন ২॥০ ঘণ্টা। নরওয়ের ওয়ান্দারবাস নগরে ২১ মে হইতে ২রা জুলাই পর্য্যন্ত সূর্য্যাস্ত হয় না। স্পিটসবর্জেন নগরে সার্দ্ধ তিন মাস দিনমান। ল্যাপল্যাণ্ডে (রুসিয়ায়) ৬ মাস দিন ও ৬ মাস রাত্রি। কলিকাতায় বড় দিনের পরিমাণ (১০ই আষাঢ়) ৩৩ দণ্ড ৪০ পল এবং ছোট দিনের পরিমাণ ২৬ দণ্ড ২০ পল (১০ই পৌষ)। ১০ই আশ্বিন ও ১০ই চৈত্র রাত্রি দিবা সমান হয়। কদাচিৎ এক দিন অগ্র পশ্চাৎ হয়।

## ভারতবর্ষ হইতে ইংলণ্ডে যাইবার পথ।

কলিকাতা হইতে রেলপথে বোম্বাই; তথা হইতে জাহাজের আরব সাগর, এডেন, বাবেলমাণ্ডব প্রণালী ও লোহিত সাগর দিয়া সুয়েজ বন্দর; তথা হইতে রেলপথে আলেকজাণ্ড্রিয়া; তথা হইতে জাহাজে চড়িয়া ইটালির অন্তর্গত ব্রিণ্ডিসি বন্দর; ব্রিণ্ডিসি হইতে রেলপথে ইটালি ও ফ্রান্সের মধ্য দিয়া কালে নগর; তথা হইতে জাহাজে ডোবর প্রণালী পার হইয়া ডোবর নগর; তথা হইতে রেলপথে লণ্ডন নগর। এই পথে ডাকযায়, কলিকাতা হইতে ২১ ও বোম্বাই হইতে ১৮ দিন লাগে।

জলপথে—হুগলি নদী, ডায়মণ্ড হারবার, বঙ্গোপসাগর, ভারত মহাসাগর, আরব সাগর, বাবেলমাণ্ডব প্রণালী, লোহিত সাগর, সুয়েজ খাল,

ভূমধ্য সাগর, জিব্রাল্‌টর প্রণালী, জর্ম্মন মহাসাগর, টেমস্ নদী। এই পথে যাইতে মাদ্রাজ, গল, এডেন, সুয়েজ, মাল্টা ও জিব্রাল্টর এই কয়েক স্থানে জাহাজ থামে।

## সূর্য্য ও চন্দ্র গ্রহণের অতীত ও ভবিষ্যৎ তালিকা।

১৮৯০ চ ৩ জুন, সূ ১৭ জুন, চ ২৬ নভেম্বর।
১৮৯১ চ ২৩ মে, সূ ৬ জুন, চ ১৬ নভেম্বর।
১৮৯২ চ ১১ মে, চ ৪ নভেম্বর।
১৮৯৩ সূ ১৬ এপ্রেল।
১৮৯৪ চ ২১ মার্চ্চ, সূ ৬ এপ্রেল, চ ১৫ সেপ্টম্বর, সূ ২৯ সেপ্টেম্বর।
১৮৯৫ চ ১১ মার্চ্চ, সূ ২৬ বা ২৭ মার্চ্চ, সূ ২০ আগষ্ট, চ ৪ সেপ্টেম্বর।
১৮৯৬ চ ২৮ ফেব্রুয়ারি, সূ ৯ আগষ্ট, চ ২৩ আগষ্ট।
১৮৯৭— অদৃশ্য।
১৮৯৮ চ ৮ জানুয়ারি, সূ ২২ ঐ, চ ৩ জুলাই, চ ২৭ ডিসেম্বর।
১৮৯৯ সূ ১১ জানুয়ারি, সূ ৮ জুন, চ ২৩ জুন, চ ১৭ ডিসেম্বর।
১৯০০ সূ ২৮ মে, চ ১৩ জুন, সূ ২২ নভেম্বর।

প্রায় ১৮ বৎসর ২৮৮ দিন ৬ ঘণ্টা অন্তর চন্দ্র ও সূর্য্য গ্রহণ সমানরূপে সমান দিবসে হইয়া থাকে।

## কয়েকটী সমতল ভূমি নিম্ন লিখিত নামে প্রসিদ্ধ।

এসিয়িক ও ইয়ুরোপীয় রুসিয়ার অন্তর্গত সমতল ভূমির নাম ষ্টেপ; সাইবিরিয়ার প্রকাণ্ড জলাভূমির নাম তুন্দরাজ, ফ্রান্সের দক্ষিণ পশ্চিমস্থ বালুকাময় সমতল ক্ষেত্রের নাম লাণ্ডেস, উত্তর আমেরিকার অন্তর্গত তৃণাচ্ছাদিত ময়দানের নাম প্রেরি ও সাবানা। দক্ষিণ আমেরিকার দক্ষিণস্থ তৃণাচ্ছাদিত বিশাল সমতল ভূমির নাম লানোজ ও পাম্পাস। আমেজন নদীর উপকূলবর্ত্তী জঙ্গলময় বিশাল সমতল ভূমির নাম সিল্‌বা।

## জটিল অর্থবোধক ভৌগোলিক পরিভাষা।

### এসিয়া—

Gibralter of the East পূর্ব্ব-জিব্রাল্টর—গোয়ালিয়া, The Gate of Tears অশ্রু-ফটক—বাবেলমাণ্ডব, The Holy Land পূতভূমি—প্যালেষ্টাইন, The Holy City পাশ্চাত্য পুণ্য-ক্ষেত্র—

জেরুসলেম, Great Britain of the Pacific প্রশান্ত মহাসাগরীয় গ্রেটবৃটন—জাপান, Gardens of the Sun সূর্য্যোদ্যান—ম্যালেসিয়া, Roof of the World পৃথিবীর ছাদ—পেমির, Lotus of the Warld মেদিনীপঙ্কজ—কাশী, Sea of sand বালুকা-সমুদ্র—সামো, Switzarland of Asia এসিয়িক স্থইজর্লণ্ড—তিব্বত, Granary of Calcutta কলিকাতার তণ্ডুলাগার—বাখরগঞ্জ।

ইয়ুরোপ—

The Sick-man রুগ্ননর—তুরস্ক, Merchants Haven বণিক-বন্দর—কোপেনহেগেন, Queen of the Adriatic আড্রিয়াটিক রাণী—ভিনিস, Emerald Island মরকত দ্বীপ—আয়র্লণ্ড, Mistress of the Sea জল রাজ্ঞী—ইংলণ্ড।

আফ্রিকা—

Mountain of the Moon চন্দ্র-পর্ব্বত—কিলিমানজারো, The Ship of the Desert মরুপোত—উষ্ট্র।

আমেরিকা—

Gibralter of the America আমেরিকান জিব্রাণ্টর—কুইবেক, City of Pigs শূকর-নগর—সিনসিন্নেটী।

